# মহাভারতের সমাজ

শ্রীসুখময় ভট্টাচার্য্য শাস্ত্রী সপ্ততীর্থ








বিশ্বভারতী
শান্তিনিকেতন



যাঁহার অনুগ্রহে
সমগ্র মহাভারত পড়িবার সৌভাগ্য লাভ করিয়াছিলাম,
যাঁহার আদেশে
এই কাজে প্রবৃত্ত হইয়াছিলাম,
সেই
পুণ্যশ্লোক রবীন্দ্রনাথের
পবিত্র নাম স্মরণ করিয়া
পাঠক-পাঠিকাদের হাতে
এই গ্রন্থ
সমর্পণ করিলাম।

# নিবেদন

পরমেশ্বরের কৃপায় 'মহাভারতের সমাজ' দ্বিতীয় বার মুদ্রিত হইল।

মহাভারত ভারতীয় সভ্যতার নিত্যকালের ইতিহাস এবং ধর্ম্মগ্রন্থ। স্বয়ং বেদব্যাসই ইহাকে পঞ্চম বেদ-নামে অভিহিত করিয়াছেন। বিষয়ের গুরুত্বে এবং আকৃতির বিশালতায় এই গ্রন্থ জগতে অতুলনীয়। এই গ্রন্থের উপমা খুঁজিয়া পাওয়া যায় না। সমুদ্রের মত এই গ্রন্থ একমাত্র নিজেই ইহার উপমাস্থল। মানুষের জীবনে এমন কোন অবস্থাই থাকিতে পারে না, যাহাতে মহাভারতের দৃষ্টান্ত বা উপদেশের অবকাশ নাই। স্বয়ং গ্রন্থকার মহর্ষি যাহা বলিয়াছেন, তাহাই এই বিরাট গ্রন্থের প্রকৃষ্ট পরিচয়—

ধর্ম্মে চার্থে চ কামে চ মোক্ষে চ ভরতর্ষভ।
যদিহাস্তি তদন্যত্র যন্নেহাস্তি ন কুত্রচিৎ॥ আদি ২।৩৯০

'যা নাই ভারতে তা নাই ভারতে'—এই প্রাচীন প্রবাদ ব্যাসবাক্যের প্রতিধ্বনিমাত্র। প্রধানতঃ ইতিহাস হইলেও মহাভারত ভারতবর্ষের শ্রেষ্ঠ ধর্ম্মগ্রন্থ। অধ্যাত্মশাস্ত্ররূপেও ইহার তুলনা হয় না। উপনিষৎ ও দর্শনাদির চরম তত্ত্ব মহাভারতেই সর্ব্বাপেক্ষা বেশী আলোচিত হইয়াছে। ইহার অন্তর্গত শ্রীমদ্‌ভগবদ্গীতা, সনৎসুজাতীয়, মোক্ষধর্ম্ম প্রভৃতি অংশের তুলনা অপর কোন অধ্যাত্মশাস্ত্রীয় গ্রন্থের সহিতও করা চলে না। সকল সম্প্রদায়ের নিকটেই মহাভারত পরম আদরের বস্তু। যদিও কুরুপাণ্ডবের যুদ্ধকাহিনীকে অবলম্বন করিয়া মহাভারত রচিত হইয়াছে, তথাপি যুদ্ধবর্ণনা ইহার গৌণ উদ্দেশ্য। ঐতিহাসিক ঘটনা এবং উপাখ্যানের উপদেশের মধ্য দিয়া সকল বিষয়ে পথ-নির্দ্দেশ এবং সত্যপ্রচারই মহাভারতের মুখ্য উদ্দেশ্য।

রবীন্দ্রনাথ বলিয়াছেন, "দেশে যে-বিদ্যা, যে-মননধারা, যে-ইতিহাসকথা দূরে দূরে বিক্ষিপ্ত ছিল, এমন কি, দিগন্তের কাছে বিলীনপ্রায় হয়ে এসেছে, একসময়ে তাকে সংগ্রহ করা তাকে সংহত করার নিরতিশয় আগ্রহ জেগেছিল সমস্ত দেশের মনে। নিজের চিৎপ্রকর্ষের যুগব্যাপী ঐশ্বর্যকে সুস্পষ্টরূপে নিজের গোচর করতে না পারলে তা ক্রমশ অনাদরে অপরিচয়ে জীর্ণ হয়ে বিলুপ্ত হয়। কোনো এক কালে এই আশঙ্কায় দেশ সচেতন হয়ে উঠেছিল; দেশ একান্ত ইচ্ছা করেছিল আপন সূত্রচ্ছিন্ন রত্নগুলিকে উদ্ধার করতে, সংগ্রহ করতে, তাকে সূত্রবদ্ধ ক'রে সমগ্র করতে এবং তাকে সর্বলোকের ও সর্বকালের

ব্যবহারে উৎসর্গ করতে। দেশ আপন বিরাট চিন্ময়ী প্রকৃতিকে প্রত্যক্ষরূপে সমাজে স্থিরপ্রতিষ্ঠ করতে উৎসুক হয়ে উঠল। যা আবদ্ধ ছিল বিশেষ বিশেষ পণ্ডিতের অধিকারে, তাকেই অনবচ্ছিন্নরূপে সাধারণের আয়ত্তগোচর করবার এই এক আশ্চর্য অধ্যবসায়। এর মধ্যে একটি প্রবল চেষ্টা, অক্লান্ত সাধনা, একটি সমগ্র দৃষ্টি ছিল। এই উদ্যোগের মহিমাকে শক্তিমতী প্রতিভা আপন লক্ষ্যীভূত করেছিল, তার স্পষ্ট প্রমাণ পাওয়া যায় 'মহাভারত' নামটিতেই। মহাভারতের মহৎ সমুজ্জ্বল রূপ যাঁরা ধ্যানে দেখেছিলেন, 'মহাভারত' নামকরণ তাঁদেরই কৃত। সেই রূপটি একই কালে ভৌমণ্ডলিক রূপ এবং মানস রূপ। ভারতবর্ষের মনকে দেখেছিলেন তাঁরা মনে। সেই বিশ্বদৃষ্টির প্রবল আনন্দে তাঁরা ভারতবর্ষে চিরকালের শিক্ষার প্রশস্তভূমি পত্তন করে দিলেন। সে শিক্ষা ধর্মে কর্মে রাজনীতিতে তত্ত্বজ্ঞানে বহুব্যাপক। তার পর থেকে ভারতবর্ষ আপন নিষ্ঠুর ইতিহাসের হাতে আঘাতের পর আঘাত পেয়েছে, তার মর্মগ্রন্থি বারম্বার বিশ্লিষ্ট হয়ে গেছে, দৈন্য এবং অপমানে সে জর্জর, কিন্তু ইতিহাস-বিস্মৃত সেই যুগের সেই কীর্তি এতকাল লোকশিক্ষার অবাধ জলসেকপ্রণালীকে নানা ধারায় পূর্ণ ও সচল করে রেখেছে। গ্রামে গ্রামে ঘরে ঘরে তার প্রভাব আজও বিরাজমান। সেই মুল প্রস্রবণ থেকে এই শিক্ষার ধারা যদি নিরন্তর প্রবাহিত না হোত, তা হোলে দুঃখে দারিদ্র্যে অসম্মানে দেশ বর্বরতার অন্ধকূপে মনুষ্যত্ব বিসর্জন করত। সেইদিন ভারতবর্ষে যথার্থ আপন সজীব বিশ্ব-বিদ্যালয়ের সৃষ্টি।......

ভারতে এই যে মহাভারতীয় বিশ্ববিদ্যালয়-যুগের উল্লেখ করলেম, সেই যুগের মধ্যে তপস্যা ছিল, তার কারণ ভাণ্ডারপূরণ তার লক্ষ্য ছিল না, তার উদ্দেশ্য ছিল, সর্বজনীন চিত্তের উদ্দীপন, উদ্বোধন, চারিত্রসৃষ্টি"।[১]

তিনি অন্যত্র বলিয়াছেন, "রামায়ণ মহাভারতকে মনে হয় যেন জাহ্নবী ও হিমাচলের ন্যায় তাহারা ভারতেরই, ব্যাস বাল্মীকি উপলক্ষ্যমাত্র।...ভারতের ধারা দুই মহাকাব্যে আপনার কথা ও সঙ্গীতকে রক্ষা করিয়াছে।...রামায়ণ মহাভারত ভারতবর্ষের চিরকালের ইতিহাস।...স্তব্ধ হইয়া শ্রদ্ধার সহিত বিচার করিতে হইবে সমস্ত ভারতবর্ষ অনেক সহস্র বৎসর ইহাদিগকে কিরূপ ভাবে গ্রহণ করিয়াছে। আমি যত বড় সমালোচকই হই না কেন, একটি

---

১ বিশ্ববিদ্যালয়ের রূপ, 'শিক্ষা'।

সমগ্র প্রাচীন দেশের ইতিহাসপ্রবাহিত সমস্ত কালের বিচারের নিকট যদি আমার শির নত না হয়, তবে সেই ঔদ্ধত্য লজ্জারই বিষয়।...রামায়ণ ও মহাভারতকেও আমি বিশেষতঃ এইভাবে দেখি। ইহার সরল অনুষ্টুপ্‌ছন্দে ভারতবর্ষের সহস্র বৎসরের হৃৎপিণ্ড স্পন্দিত হইয়া আসিয়াছে"।[১]

কবির এই সশ্রদ্ধ সমালোচনার পর মহাভারত সম্বন্ধে আর কিছু বলিবার থাকে না। আমরা এই কালজয়ী গ্রন্থের সৌন্দর্য্যে মুগ্ধ ও বিস্মিত হইয়া শুধু রচয়িতা ঋষি-কবির চরণে প্রণাম নিবেদন করিতেছি—

"নমঃ সর্ব্ববিদে তস্মৈ ব্যাসায় কবিবেধসে"।

প্রাচ্য পণ্ডিতগণের সুচিন্তিত সিদ্ধান্ত এই যে, খৃষ্টের জন্মের ৩১০১ বৎসর পূর্ব্বে কুরুপাণ্ডবের যুদ্ধ ঘটিয়াছিল এবং পরীক্ষিতের দেহত্যাগের পরে জনমেজয়ের সর্পসত্রের পূর্ব্বে মহাভারত রচিত হইয়াছিল। অর্থাৎ খৃষ্টপূর্ব্ব ৩০৪১ অব্দে মহর্ষি কৃষ্ণদ্বৈপায়ন মহাভারতের রচনা আরম্ভ করেন এবং তিন বৎসরে রচনার পরিসমাপ্তি হয়। পাশ্চাত্ত্য পণ্ডিতগণ মহাভারতকে আরও দুইহাজার বৎসর পরের বলিয়া সিদ্ধান্ত করিয়াছেন। এই বিষয়ে প্রাচ্য পণ্ডিতগণের অভিমত দৃঢ় যুক্তিপ্রমাণের উপর প্রতিষ্ঠিত। মহাভারতের অন্তর্গত জ্যোতিষের বচনগুলির সাহায্যেও তাঁহাদের সিদ্ধান্ত দৃঢ় হইয়া থাকে। অনুসন্ধিৎসু পাঠক-পাঠিকা ভারতাচার্য্য মহামহোপাধ্যায় শ্রীযুক্ত হরিদাস সিদ্ধান্তবাগীশ মহাশয়ের প্রকাশিত মহাভারতের ভূমিকায় এইসকল বিষয়ে অনেক তথ্য পাইতে পারেন।

উপাখ্যান-ভাগের সহিত মহাভারতের শ্লোকসংখ্যা একলক্ষ। উপাখ্যান-ভাগ ছাড়া মহাভারতের শ্লোকসংখ্যা চব্বিশ হাজার। মহাভারতের সংক্ষিপ্ত বৃত্তান্ত বা সূচী অনুক্রমণিকাধ্যায়ে (আদি ১ম অঃ) দেড়শত শ্লোকে বর্ণিত হইয়াছে।

এই বিশাল গ্রন্থ রচনা করিয়া ব্যাসদেব প্রথমতঃ আপনপুত্র শুকদেবকে পড়াইয়াছিলেন, তারপর পৈল, সুমন্তু, জৈমিনি ও বৈশম্পায়ন—এই চারিজন শিষ্যকেও পড়াইয়াছিলেন। আদিপর্ব্বের প্রথম অধ্যায়ে এইসকল বিষয় বিস্তৃতভাবে কথিত হইয়াছে।

মহাভারতের প্রথম প্রচার তক্ষশিলায় (পাঞ্জাবের রাওয়ালপিণ্ডি জিলায়)

১ প্রাচীন সাহিত্য

জনমেজয়ের সর্পসত্রে। ব্যাসদেবও সেই যজ্ঞে উপস্থিত ছিলেন। মহারাজ জনমেজয় ও ব্রাহ্মণগণের বিশেষ আগ্রহে ব্যাসদেব তাঁহার নিকটে উপবিষ্ট আপন শিষ্য বৈশম্পায়নকে মহাভারত বলিবার নিমিত্ত আদেশ করিয়াছিলেন। গুরুর আদেশে মুনি বৈশম্পায়ন সেই যজ্ঞে ভারতকথা শোনাইয়াছিলেন। সেখানে অনেক মুনিঋষি ও গুণিজন উপস্থিত ছিলেন। মহাভারতের দ্বিতীয় আবৃত্তি নৈমিষারণ্যে, কুলপতি শৌনকের দ্বাদশবার্ষিক সত্রে। সেখানে লোমহর্ষণপুত্র উগ্রশ্রবাঃ সৌতি বক্তা এবং সমবেত যাজ্ঞিক ও যজ্ঞদর্শকগণ শ্রোতা। সুতরাং 'মহাভারতের সমাজ' বলিলে আজ হইতে পাঁচহাজার বৎসর পূর্ব্বের ভারতের সমাজকে বুঝিতে হইবে।

মহাভারতে তিনটি স্তর লক্ষ্য করা যায়। রচনাকালের অনেক পূর্ব্বের ঘটনা ও উপাখ্যানাদি ইহাতে স্থান পাইয়াছে—রামায়ণের বৃত্তান্ত, নলোপাখ্যান, সাবিত্রীর উপাখ্যান ইত্যাদি। প্রত্যেক পর্ব্বেই পুরাতন অনেক ইতিহাস লিপিবদ্ধ রহিয়াছে। বিশেষতঃ শান্তি ও অনুশাসনপর্ব্বে ভীষ্মযুধিষ্ঠিরসংবাদে অসংখ্য প্রাচীন ইতিহাসের কথা আছে। সেইসকল বর্ণনাকে প্রাক্-মহাভারতীয় স্তররূপে গ্রহণ করা যাইতে পারে। মহাভারতে বর্ণিত পাত্রপাত্রীর চরিত্র এবং তাৎকালিক অপরাপর ইতিবৃত্তকে মহাভারতীয় স্তররূপে গ্রহণ করিতে পারি। মহাভারত-রচনার পরে অর্থাৎ কলিযুগে যে-সকল আচার-ব্যবহার চলিবে, তাহারও কিঞ্চিৎ বর্ণনা মার্কণ্ডেয়-সমাস্যা ( বনপর্ব্ব ) প্রভৃতিতে পাওয়া যায়। সেইসকল প্রকরণকে পরমহাভারতীয় স্তররূপে গ্রহণ করা যাইতে পারে। সুতরাং বুঝিতে হইবে, প্রাক্-মহাভারতীয় সমাজ পাঁচহাজার বৎসরেরও প্রাচীন এবং পরমহাভারতীয় সমাজ মহাভারত-রচনার দুই চারিশত বৎসর পরের। অর্থাৎ আজ হইতে সাড়ে চারিহাজার বৎসর পূর্ব্বের প্রায় একহাজার বৎসরের ভারত-ইতিহাস মহাভারত বহন করিতেছে।

কোন কোন প্রাচ্য ও পাশ্চাত্ত্য পণ্ডিত মহাভারতের অনেক অংশকে প্রক্ষিপ্ত বলিয়া অভিমত প্রকাশ করিয়াছেন। এমন কি, তাঁহারা শ্রীমদ্-ভগবদ্গীতাকেও প্রক্ষিপ্ত বলিতে ছাড়েন নাই। কেহ কেহ প্রক্ষিপ্ত অংশ বুঝিবার কৌশলও আবিষ্কার করিয়াছেন। একেবারে কোন অংশই প্রক্ষিপ্ত হয় নাই, ইহা যেরূপ বলা চলে না, সেইরূপ স্বার্থান্ধ ব্যক্তিগণ যত্র তত্র প্রক্ষেপই করিতেছিলেন—ইহা বলাও যুক্তিযুক্ত নহে। মুদ্রাযন্ত্র প্রচলনের পূর্ব্ব পর্য্যন্ত

নানা কারণে মূল পাঠের পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন বিচিত্র নহে। দেশভেদে লিপিভেদে, কীটদষ্ট স্থানে আনুমানিক সংযোজন, কথক এবং পাঠক মহাশয়গণের স্বরচিত শ্লোকের ক্রোড়পত্র ও তাঁহাদের লিখিত প্রাচীন কিম্বদন্তী তাঁহাদের লোকান্তরের পর অপর লেখকের দ্বারা মূলের মধ্যে সংযোজন—ইত্যাদি কারণ নিশ্চয়ই ছিল। অন্যথা পাঠভেদ, অধ্যায় ও শ্লোকসংখ্যার অসামঞ্জস্য ইত্যাদি ঘটিতে পারিত না। পরন্তু মহাভারতের ন্যায় বৃহদাকার গ্রন্থের প্রক্ষিপ্ত-নির্দ্ধারণ দুঃসাধ্য ব্যাপার। বিরোধী বচনের সমাধানের চেষ্টা না করিয়া প্রক্ষিপ্ত বলিয়া উড়াইয়া দেওয়াও একপ্রকার দুঃসাহস। রুচিবিরুদ্ধ অংশকে প্রক্ষিপ্ত বলিলে স্বসিদ্ধান্ত স্থাপন করা সহজ হয়, কিন্তু শাস্ত্রবিচারের ভারতীয় পদ্ধতি অন্যরূপ। ভারতীয় পণ্ডিতগণ পদ-বাক্য-প্রমাণশাস্ত্রের ( ব্যাকরণ, পূর্ব্বমীমাংসা ও ন্যায় ) সাহায্যে শাস্ত্রগ্রন্থের আপাতবিরোধী অংশেরও সমাধানের চেষ্টা করেন। সেই চেষ্টায় বিফলকাম হইলে অগত্যা বহুবিরোধী অংশকে প্রক্ষিপ্ত বলিতে বাধ্য হন। পুণার ভাণ্ডারকার ওরিয়েণ্টাল রিসার্চ্চ ইন্‌স্টিটিউটের প্রকাশিত মহাভারতের পাঠান্তর প্রদর্শনের কাজে দীর্ঘকাল লিপ্ত থাকায় ভারতের বিভিন্ন প্রদেশের হস্তলিখিত অনেকগুলি মহাভারতের পুঁথির পাঠ দেখিবার অবকাশ আমার ঘটিয়াছিল। বিভিন্ন প্রদেশের গ্রন্থের ভিতর আকাশ-পাতাল বৈষম্য কোথাও চোখে পড়ে নাই। দীর্ঘকালের ব্যবধানে গ্রন্থে প্রচুর পরিবর্ত্তন-পরিবর্দ্ধন ঘটিয়াছে সত্য, কিন্তু এখন বেদব্যাস-রচিত যথার্থ অংশ বাছিয়া বাহির করা সম্ভবতঃ অসাধ্য। নিজের অক্ষমতার জন্য সেই দুঃসাহস করি নাই।

মানুষের সঙ্ঘকে সমাজ বলে। মহাভারতে মানুষকে খুব বড় স্থান দেওয়া হইয়াছে। হংসগীতায় ( শা ২৯৯তম অঃ ) গীত হইয়াছে—

"গুহ্যং ব্রহ্ম তদিদং বো ব্রবীমি,
ন মানুষাচ্ছ্রেষ্ঠতরং হি কিঞ্চিৎ"।

—গুহ্য একটি মহৎ তত্ত্ব বলিতেছি, মানুষ হইতে শ্রেষ্ঠতর আর কিছুই নাই।

মহাভারতকার মানুষকে মানুষরূপেই দেখিয়াছেন, দেবত্বে উন্নীত করেন নাই। প্রাকৃতিক ও অপ্রাকৃতিক ব্যাপারের বিচিত্র সমাবেশে মহাভারত সমৃদ্ধ। দেবতা ও মানুষের আত্মীয়তা, ঋষিদের তপস্যা ও সাময়িক স্খলন, বর ও শাপপ্রদান, স্ত্রী-পুরুষের অসংকোচ-মিলন, অস্বাভাবিক জন্মবৃত্তান্ত প্রভৃতি বহুবিধ ঘটনার বর্ণনায় মহাভারত যেন মর্ত্ত্যলোকের গ্রন্থ হইয়াও

ত্রিলোকবাসীর পাঠ্যগ্রন্থ। ইহার পাত্রপাত্রীদের জীবন্ত চরিত্র যেমন বিচিত্র, সামাজিক আচার-ব্যবহারও তেমনই বিচিত্র। পরন্তু অনেকগুলি আচার এখনও ভারতীয় সমাজে সচল রহিয়াছে দেখিয়া আমরা বিস্মিত হই। প্রাচীন সমাজের অনেক অধুনালুপ্ত আচরণ দেখিয়া আমরা কৌতূহল বোধ করি এবং তখনকার মানুষকে যেন জীবন্তরূপে দেখিতে পাই। মহাকালের নির্ব্বিকার সাক্ষীর মত নিরাসক্ত চিত্তে মহর্ষি তাঁহার এই অপূর্ব্ব রসসমৃদ্ধ সংহিতা রচনা করিয়াছেন। শ্রীকৃষ্ণকে সাক্ষাৎ ভগবান্ বলিয়া প্রকাশ করিয়াও মধ্যে মধ্যে তাঁহার চরিত্রে মানুষী মায়ার খেলা লক্ষ্য করিয়াছেন। একমাত্র মহামতি বিদুরের চরিত্র ব্যতীত আর সকলের চরিত্রেই দুই চারিটি দুর্ব্বলতা ফুটিয়া উঠিয়াছে। ভীষ্ম, দ্রোণ, গান্ধারী, যুধিষ্ঠির—কেহই বাদ পড়েন নাই। সরল ভাষায় আপনার জন্মবৃত্তান্ত প্রকাশ করিতেও সত্যসন্ধ গ্রন্থকার মহর্ষির কণ্ঠ কম্পিত হয় নাই, অথচ সেই যুগেও সমাজে কানীন-পুত্রের স্থান খুব ভাল ছিল না। মহর্ষি কবির এই অপূর্ব্ব সত্যনিষ্ঠা মহাভারতের সর্ব্বত্র লক্ষ্য করা যায়।

রবীন্দ্রনাথের নির্দ্দেশকে শিরোধার্য্য করিয়া মহাভারতের সমাজচিত্র অঙ্কণের চেষ্টা করিয়াছি। সমাজেই মানুষের বড় পরিচয়। গ্রন্থখানি বাঙ্গালা ভাষায় লিখিত বলিয়া প্রমাণরূপে উদ্ধৃত বচনগুলিও পাদটীকায় বাঙ্গালা অক্ষরেই লিখিয়াছি। অধিকসংখ্যক বাঙ্গালী পাঠকপাঠিকাদের নিকট বঙ্গবাসী-প্রকাশিত মূল মহাভারত থাকিবার সম্ভাবনা, এইহেতু ১৮২৬ শকাব্দে বঙ্গবাসী-প্রেস হইতে প্রকাশিত পণ্ডিতপ্রবর পঞ্চানন তর্করত্ন মহাশয়ের সম্পাদিত মহাভারত হইতে প্রমাণ সংগ্রহ করিয়াছি। মহাভারতে আঠারটি পর্ব্ব—আদি, সভা, বন, বিরাট, উদ্যোগ, ভীষ্ম, দ্রোণ, কর্ণ, শল্য, সৌপ্তিক, স্ত্রী, শান্তি, অনুশাসন, অশ্বমেধ, আশ্রমবাসিক, মৌষল, মহাপ্রস্থানিক, ও স্বর্গারোহণ। খিল-হরিবংশ গ্রন্থখানি মহাভারতের পরিশিষ্টরূপে পণ্ডিত-সমাজে আদৃত হইয়া থাকে। মহাভারতেও হরিবংশের পরিশিষ্টতা স্বীকৃত হইয়াছে। হরিবংশে তিনটি পর্ব্ব—হরিবংশ, বিষ্ণু ও ভবিষ্য। সঙ্কলনে হরিবংশের প্রমাণও গৃহীত হইয়াছে। পাদটীকায় প্রমাণের উদ্ধৃতিতে পর্ব্বের নামের আদ্যক্ষর বা প্রথম দুই অক্ষর গৃহীত হইয়াছে। যেমন—বিরাট পর্ব্বের সাঙ্কেতিক সংক্ষেপ 'বি', আদি পর্ব্বের 'আদি' ইত্যাদি। যে বিষয়ে একার্থক অনেকগুলি উক্তি মহাভারতে পাওয়া যায়, সেই বিষয়ে বক্তব্যের সমর্থকরূপে

দুই একটিকে সম্পূর্ণ গ্রহণ করিয়া অবশিষ্ট উক্তিগুলির পর্ব্ব, অধ্যায় ও শ্লোকসংখ্যা একসঙ্গেই যোগ করিয়াছি। প্রথম উদ্ধৃত বচনের সহিত সেইগুলির ভাষা এক না হইলেও ভাবের মিল রহিয়াছে।

এই গ্রন্থের পাণ্ডুলিপির 'শিক্ষা' প্রবন্ধটি পড়িয়া রবীন্দ্রনাথ প্রবন্ধের দুই স্থানে মন্তব্য লিখিয়াছিলেন। তাঁহার লিখিত মন্তব্য গ্রন্থের ১২১ তম ও ১৩৪ তম পৃষ্ঠার পাদটীকায় সন্নিবেশিত হইল।

বিষয়বস্তু-সঙ্কলনে স্বর্গত পণ্ডিত জয়চন্দ্র সিদ্ধান্তভূষণ মহাশয়ের 'শ্রীমহাভারতের বৃহৎসূচী' গ্রন্থ হইতে বিশেষ সহায়তা পাইয়াছি। বিশ্বভারতীর কয়েকজন খ্যাতনামা অধ্যাপকমহাশয় হইতে নানা বিষয়ে উপদেশ পাইয়াছিলাম। কৃতজ্ঞচিত্তে তাঁহাদের নাম স্মরণ করিতেছি—স্বর্গত অধ্যাপক দেশিকোত্তম হরিচরণ বন্দ্যোপাধ্যায় মহাশয়, অধ্যাপক দেশিকোত্তম শ্রীযুক্ত ক্ষিতিমোহন সেন মহাশয়, অধ্যাপক শ্রীযুক্ত নিত্যানন্দবিনোদ গোস্বামী মহাশয় ও অধ্যাপক ডাঃ শ্রীযুক্ত হাজারীপ্রসাদ দ্বিবেদী মহাশয়। ইঁহাদের উপদেশ ও সহায়তা আমার উৎসাহবৃদ্ধি এবং পথপ্রদর্শন করিয়াছে।

শ্রীযুক্ত তপনমোহন চট্টোপাধ্যায় মহাশয়ের উৎসাহদান ও নানাপ্রকার সহায়তার কথা চিরদিন স্মরণ করিব। তাঁহার উদ্যোগেই এই গ্রন্থ প্রথমতঃ প্রকাশিত হইয়াছিল।

প্রথম প্রকাশের পর যে-সকল সুধীজন বিভিন্ন পত্রিকায় গ্রন্থখানির সমালোচনা করিয়াছিলেন, যে-সকল হিতাকাঙ্ক্ষী মহানুভব ব্যক্তি ব্যক্তিগত পত্রদ্বারা গ্রন্থবিষয়ে নানাবিধ আলোচনা করিয়াছিলেন, তাঁহাদের প্রত্যেকের উপকার কৃতজ্ঞতার সহিত স্মরণ করিতেছি। এই সংস্করণে তাঁহাদের উপদেশ ও নির্দ্দেশ অনুসারে প্রয়োজনীয় পরিবর্ত্তন ও পরিবর্দ্ধন সাধিত হইয়াছে।

ইহাতে কোন কোন বিষয় নূতনভাবে সংযোজিত হইয়াছে এবং কোন কোন প্রবন্ধের স্থান পরিবর্ত্তিত হইয়াছে। পরন্তু প্রবন্ধসংখ্যার হ্রাস-বৃদ্ধি ঘটে নাই।

এই সংস্করণেও শ্রীযুক্ত সুধীরচন্দ্র কর মহাশয় গ্রন্থখানিকে নির্দ্দোষ করিবার নিমিত্ত যে পরিশ্রম করিয়াছেন, তাহা ভাষার দ্বারা সম্পূর্ণ প্রকাশ করিতে পারিতেছি না। শুধু প্রুফ্ দেখাই নহে, সমালোচকের দৃষ্টিতে বিষয়বস্তুর অদল-বদল করিতেও তিনি আমা-অপেক্ষা অধিকতর যত্ন করিয়াছেন। তাঁহার এই স্বতঃপ্রবৃত্ত সহায়তা না পাইলে গ্রন্থখানির অঙ্গহানি ঘটিত।

বিশ্বভারতীর স্পেশ্যাল অফিসার ( পাব্‌লিকেশন্ ) শ্রীযুক্ত নৃপেন্দ্র ভট্টাচার্য্য মহাশয়ের উদ্যোগ ব্যতীত এই সংস্করণ এত শীঘ্র প্রকাশিত হইত না। তাঁহার সদাশয়তা এই প্রসঙ্গে স্মরণ করিতেছি।

'নাভানা'-প্রেসের সদ্‌ব্যবহার ও তৎপরতা আমাকে মুগ্ধ করিয়াছে। গ্রন্থের বর্ণাশুদ্ধির প্রতি আমার দৃষ্টি আকর্ষণ করিতেও মুদ্রাকর মহাশয় বিস্মৃত হন নাই। বিশেষ নিপুণতার সহিত প্রেসকর্ত্তৃপক্ষ গ্রন্থখানি ছাপাইয়াছেন। তাঁহাদের কাজের জন্য কৃতজ্ঞতা প্রকাশ করিতেছি।

ভরসা করি, সহৃদয় পাঠকপাঠিকার নিকট গ্রন্থখানি পূর্ব্বের মতই আদৃত হইবে। ইতি

জন্মাষ্টমী, ১৩৬৬
বিশ্বভারতী, বিদ্যাভবন,
শান্তিনিকেতন।

শ্রীসুখময় শর্ম্মা

# সূচী

## প্রথম খণ্ড

বন্ধ্যাত্ব বেদনাদায়ক, ধনীর সন্তানসংখ্যা কম, দরিদ্রের বেশী ৩৭ ; নিয়োগপ্রথা, নিয়োগপ্রথা ধর্ম্মবিগর্হিত নহে, ব্রাহ্মণের ঔরসে ক্ষত্রিয়ের জন্ম ৩৮; বিচিত্র-বীর্য্যের মৃত্যু, ধর্ম্মরক্ষার নিমিত্ত সত্যবতীকর্ত্তৃক ভীষ্মকে অনুরোধ, ভীষ্মের অস্বীকৃতি, গুণবান্ ব্রাহ্মণকে নিয়োগ করিতে ভীষ্মের প্রস্তাব ৩৯ ; সত্যবতী-ব্যাস-সংবাদ, ধৃতরাষ্ট্রাদির জন্ম, পাণ্ডুকর্ত্তৃক কুন্তীর নিয়োগ ৪০ ; নকুল ও সহদেবের উৎপত্তি, বলির ক্ষেত্রে দীর্ঘতমার পুত্রজনন, নিয়োগপ্রথায় শার-দণ্ডায়িনীর তিনটি পুত্র ৪১ ; আচার্য্যপত্নীতে সন্তান-উৎপাদন, নিয়োগপ্রথায় তিনি পুত্রের অধিক আকাঙ্ক্ষা করা নিন্দিত, নিয়োগপ্রথায় অধর্ম্ম-আশঙ্কা ৪২ ; ক্ষেত্রজ পুত্রকে সমাজ খুব ভাল চক্ষে দেখিত না, অর্থিনী ঋতুস্নাতা উপেক্ষণীয়া নহে ৪৩ ; বিধবার বিবাহ ৪৪ ; কলিযুগে নিষিদ্ধ, দাসীদের নৈতিক শিথিলতা ৪৬ ; দাসীগণও প্রভুদের স্ত্রীরূপেই বিবেচিত হইতেন ৪৭ ; রক্ষিতা-পোষণ, পুরুষের একসঙ্গে একাধিক বিবাহ, পত্নীবিয়োগে পুনর্ব্বিবাহ ৪৮ ; এক-পত্নীকতার প্রশংসা, পত্নীদের প্রতি সমান প্রীতিব্যবহার কর্ত্তব্য, প্রাচীন কাল হইতেই বহুপত্নীকতা প্রচলিত, দুশ্চরিত্র ও অপ্রিয়বাদিনী স্ত্রী পরিত্যাজ্যা, প্রায়শ্চিত্ত-ব্যবস্থা, বলাৎকারে স্ত্রীলোকের দোষ নাই ৪৯ ; স্বেচ্ছায় ব্যভিচারে কঠোর শাস্তি, পরদার-গমনের নিন্দা ও পাপখ্যাপন, নারীর বহুপতিকতার প্রচলন ছিল না ৫০ ; দ্রৌপদীর পঞ্চ স্বামী, নিয়মের ব্যতিক্রম মাত্র ; অতি প্রাচীন যুগে জটিলা ও বার্ক্ষীর বহুপতিকতা ৫১ ; মাধবীর পর পর চারিবার বিবাহ, কুরু প্রভৃতি দেশে নারীদের বহুপতিকত্ব, সকল পতিকে সমানভাবে না দেখা পাপের হেতু, পাঞ্চালীর প্রতি সকলের ভাল ধারণা ছিল না, বহু-পতিকতা নিষিদ্ধ ৫২ ; পাত্রনির্ব্বাচনে দরিদ্রের অনাদর, ধনীর কন্যা বিবাহ করিলে দরিদ্রের বিপত্তি ৫৩ ; সমান ঘরে সম্বন্ধাদি সুখকর, পত্নী বা শ্বশুরের গলগ্রহ হইলে দুঃখ ৫৪।

**গর্ভাধানাদি সংস্কার**ঃ দশ সংস্কার ৫৪ ; গর্ভাধান বা ঋতুসংস্কার, ঋত্ব-ভিগমনের অবশ্য-কর্ত্তব্যতা, অনৃতুগমন নিন্দিত ৫৫ ; ঋত্বনভিগমনে পাতক, ঋত্বভিগমনে ব্রহ্মচর্য্য স্খলিত হয় না, চতুর্থাদি রাত্রিতে অভিগমন, সম্ভোগের গোপনীয়তা, পরিত্যাজ্য কাল ৫৬ ; প্রথম তিন রাত্রি পরিত্যাগ, গর্ভিণীগমন গর্হিত, অভিগমনের পর শুদ্ধি, সহবাসকালে উৎকৃষ্ট সন্তানের কামনা ৫৭ ; অত্যাসক্তি নিন্দনীয়, উৎকৃষ্ট সন্তান লাভের নিমিত্ত তপস্যা, পিতামাতার

প্রতিষিদ্ধ, উপায়নরূপে গো-দান, গোধন ও গো-পরিচর্য্যা ১৭১; মহর্ষি বশিষ্ঠের কামধেনু ১৭২।

**বাণিজ্য:** বৈশ্যের বর্ণগত অধিকার, বাণিজ্য বিষয়ে নৃপতির কর্ত্তব্য ১৭২; বৈদেশিক বণিক্‌দের প্রতি রাজার লক্ষ্য, রাজসভায় বণিক্‌দের আদর এবং সমৃদ্ধ নগরে বৈদেশিকের আগমন, বৈদেশিক বণিক্‌দের আয় অনুসারে রাজকর ১৭৩; ক্রয়-বিক্রয়াদির অবস্থা-বিবেচনায় কর ধার্য্য করা, বেতনস্বরূপ করগ্রহণ, ভারতের সর্ব্বত্র পণ্য দ্রব্যের পরস্পর আমদানি ও রপ্তানি ১৭৪; ভারতের বাহিরেও ভারতের বাণিজ্যের যোগাযোগ, সমুদ্রযান ১৭৫।

**শিল্প:** মণি, মুক্তা, প্রবাল প্রভৃতি, সোণার ব্যবহারই বেশী, সোণার মাহাত্ম্য, শৈলোদানদীতে পিপীলিক-সোণা (?) ১৭৭; বিন্দুসরোবরে রত্নরাজি, ধাতুশিল্প (অলঙ্কার), আসন, স্বর্ণবৃক্ষ, যজ্ঞিয় উপকরণ ১৭৮; যজ্ঞমণ্ডপের তোরণাদি, সোণার থালা, কলস প্রভৃতি, স্বর্ণমুদ্রা বা নিষ্ক ১৭৯; রূপার থালা, তামার পাত্র, কাঁসার বাসন, লৌহশিল্প, মণিমুক্তাদির ব্যবহার, দন্তশিল্প ১৮০; অস্থি ও চর্ম্মশিল্প ১৮১; ছত্র ও ব্যজন ১৮২; চামর ও পতাকা, কুশাসন, উশীরচ্ছদ, শিবিকা, রথ ১৮৩; স্থাপত্য শিল্প ১৮৪; পটগৃহ (তাঁবু), উড়ুপ (ভেলা), মঞ্জূষা (পেটিকা) ১৯০; নৌকা ১৯১; পূর্ত্তশিল্প, জলযন্ত্র, কাষ্ঠশিল্প, বস্ত্রশিল্প ১৯২; ধর্ম্মসংক্রান্ত অনুষ্ঠানে দেশজ বস্ত্রাদি, শিকা, মধু (ফলজ, বৃক্ষজ ও পুষ্পজ) ১৯৫; শিল্পরক্ষায় রাজাদের কর্ত্তব্য, ধনী শিল্পিগণ হইতে কর আদায় ১৯৬, শিল্পের সমাদর, কৃষি, বাণিজ্য ও শিল্পের প্রশংসা ১৯৭।

**আহার ও আহার্য্য:** প্রকৃতিভেদে আহার্য্যভেদ, আহারে ক্ষুধাই প্রধান সহায়, দুইবারমাত্র ভোজনের বিধান ১৯৮; ব্রীহি ও যব প্রধান খাদ্য, অন্যান্য খাদ্য, মাংসভক্ষণে মতভেদ ১৯৯; বৈধ মাংসভক্ষণে দোষ নাই ২০০; অভক্ষ্য মাংস, বৃথামাংস-ভোজন, মাংসবর্জ্জনের প্রশংসা ২০১; খাদ্য মাংস, মাংসের বহুল ব্যবহার, মাছ ২০২; স্বাদু দ্রব্য একাকী খাইতে নাই, পরিবারের সকলের সমান খাদ্য, যোগিগণের খাদ্য ২০৩; পার্ব্বত্যজাতির ভক্ষ্য, দধি দুগ্ধ প্রভৃতির শ্রেষ্ঠতা, সোমরস-পান ২০৪; সুরাপান ২০৫; সুরাপানের নিন্দা ২০৬; গোমাংস অভক্ষ্য, অতি প্রাচীন কালে গোহত্যা, অখাদ্য ২০৭; অন্ন-

**অতিথিসেবা ও শরণাগতরক্ষণ** ঃ অতিথিসেবা নিত্যকর্ম্মের অন্তর্গত, অতিথির সেবা না করিলে পাপ, অতিথি শব্দের অর্থ, অতিথিসৎকারে আড়ম্বর নিষিদ্ধ ২৫৬; অতিথিপূজার পদ্ধতি, সমাজে বিশিষ্ট অভ্যাগতের সম্বর্দ্ধনা, সম্মানিত অভ্যাগতকে বস্ত্রাদি উপঢৌকন দান, রাজপুরীতে মুনি-ঋষিদের অভ্যর্থনা, অতিথি শত্রু হইলেও অভ্যর্থনা বিধেয় ২৫৭; অতিথির প্রত্যাবর্ত্তনে অনুগমন, অতিথির ভোজনাবশিষ্ট অন্নের পবিত্রতা, শিবির আত্মত্যাগ, কপোত-লুব্ধক-সংবাদ ২৫৮; স্বর্গারোহণে যুধিষ্ঠিরের সঙ্গী কুকুর, কুন্তীর দয়া ২৫৯।

**ক্ষমা ও শ্রদ্ধা** ঃ যুধিষ্ঠিরের চরিত্রে ক্ষমাগুণ, শমীক-ঋষির অনুপম ক্ষমা ২৬০; ক্ষমার প্রশংসা, যযাতির উপদেশ, বিদুরনীতি, যুধিষ্ঠির-দ্রৌপদী-সংবাদ ২৬১; 'শক্তানাং ভূষণং ক্ষমা', ক্রোধশান্তিতে ক্ষমার শক্তি ২৬২; শম-দমের প্রশংসাচ্ছলে ক্ষমার উল্লেখ, ক্ষমাশীল ব্যক্তির পরাভব ২৬৩; সর্ব্বদা ক্ষমা করা উচিত নহে, সতত উগ্রতা বর্জ্জনীয় ২৬৪; সময় বুঝিয়া ক্ষমা করিতে হয়, ক্ষমার পাত্রাপাত্র ও কালের বিবেচনা, লোকনিন্দার ভয়ে ক্ষমা, শ্রদ্ধা ভিন্ন কিছুই নিষ্পন্ন হয় না ২৬৫; শ্রদ্ধাবিরহিত যজ্ঞ তামস, সাত্ত্বিকাদিভেদে শ্রদ্ধা তিনপ্রকার, অশ্রদ্ধার অনুষ্ঠান নিষ্ফল ২৬৬।

**অহঙ্কার ও কৃতঘ্নতা** ঃ অহঙ্কারী দুর্য্যোধনের পরিণতি, অহঙ্কার ত্যাগের উপদেশ ২৬৬; অহঙ্কার পতনের হেতু, যযাতির অধঃপতন, নহুষের সর্পত্বপ্রাপ্তি ২৬৭; আত্মগুণ-খ্যাপন আত্মহত্যার সমান, কৃতঘ্নতার দোষ ২৬৮।

**দান-প্রকরণ** ঃ ইহলোকে ও পরলোকে দানের ফলভোগ, স্বাত্ত্বিকাদি-ভেদে ত্রিবিধ দান ২৬৯; মতান্তরে পঞ্চবিধ দান, অশ্রদ্ধার দান অতি নিন্দিত, নিষ্কাম দানের প্রশস্ততা, দানের উপযুক্ত পাত্র, অপাত্রে দানে দাতার অকল্যাণ ২৭০; প্রার্থীকে বিমুখ করিতে নাই, দানে জাতি বিচার্য্য নহে, পাত্র বিচার্য্য, নানাবিধ দানের প্রশংসা, বাপী, কূপ প্রভৃতি খনন, কালবিশেষে দানে পুণ্যাধিক্য ২৭১; অতিদান নিন্দিত ২৭২।

## দ্বিতীয় খণ্ড

**উপাসনা** ঃ উপাসনা মুক্তির অনুকূল, শাক্ত-শৈবাদি সম্প্রদায়, নিরাকার-চিন্তার দুঃসাধ্যতা, উপাসনার ফল ৩২৪ ; পিতৃলোকের পূজা, দেবপিতৃপূজনের ফল, সন্ধ্যা, অগ্নিহোত্র প্রভৃতি নিত্যকর্ম ; নৈমিত্তিক ও কাম্য পূজাদি, উপাসনায় জপের প্রাধান্য ৩২৫ ; দেবপূজায় পূর্ব্বাহ্ণ প্রশস্ত, পিতৃপূজায় অপরাহ্ণ ; গন্ধ-পুষ্পাদি বাহ্য উপচার, পূজকের খাদ্যই দেবতার নৈবেদ্য, ভক্তিভাবে প্রদত্ত পত্র-পুষ্পাদি ভগবান্ গ্রহণ করেন, মূর্ত্তিপূজা ৩২৬।

**আহ্নিক ও কৃত্য** ঃ ধর্ম্মশাস্ত্র শ্রেয়ঃ নির্দ্দেশ করে, বেদ ও বেদানুমোদিত স্মৃতির প্রামাণ্য, মনুর আদর ৩২৭ ; গৃহ্যকর্ম্মের বিধিব্যবস্থা, আর্ষশাস্ত্রের অনতিক্রমণীয়তা, ঋষিগণের সর্ব্বজ্ঞতা ৩২৮ ; শাস্ত্রাদেশ-পালনের পরিণাম শুভ, শাস্ত্রবিহিত অদৃষ্ট ফলে সংশয় করিতে নাই, কর্ম্ম অবশ্য কর্ত্তব্য, শ্রদ্ধাই সকল কর্ম্মকাণ্ডের মূল ৩২৯ ; শয্যাত্যাগের সময় স্মরণীয়, প্রাতঃকালে স্পৃশ্য, সূর্য্যোদয়ের পরে নিদ্রা যাইতে নাই, মল-মূত্রোৎসর্গের নিয়ম, শৌচাচমনাদি ৩৩০ ; দন্তধাবন, গৃহমার্জ্জনাদি, স্নানবিধি, সন্ধ্যা-আহ্নিক, অগ্নিহোত্র, অগ্নি-প্রতিনিধি, যজ্ঞের অধিকারিনির্ণয় ৩৩১ ; যজ্ঞে অবিহিত দ্রব্য, সন্ধ্যা-উপাসনার অসংখ্য উদাহরণ, দেবপূজা, প্রসাধন, মধ্যাহ্নস্নান ৩৩২ ; স্নানের দশটি গুণ, অন্যব্যবহৃত বস্ত্রাদি অব্যবহার্য্য, অনুলেপন, বৈশ্বদেবাদি-বলি, নিশাচর-বলি, ভিক্ষাদান, শ্রাদ্ধদিনে বলি-বিধান ৩৩৩ ; 'বৈশ্বদেব' শব্দের অর্থ, সকলের ভোজনের পরে অন্নগ্রহণ, দেব-যক্ষাদিভেদে বলির দ্রব্যভেদ, বলিদানে আত্মতুষ্টি, দ্বিজগণের যজ্ঞোপবীত-ধারণ, তাম্রপাত্রের প্রশস্ততা ৩৩৪ ; গোশৃঙ্গাভিষেক, সোম-বলি, নীলষণ্ড-শৃঙ্গাভিষেক, আকাশশয়ন-যোগ ৩৩৫ ; অমাবস্যায় বৃক্ষচ্ছেদন নিষিদ্ধ, ব্রতের ফল, সঙ্কল্প-বিধান, মন্ত্রসংস্কৃত দ্রব্যই হবিঃ, উপবাস-বিধি, পুণ্যাহ-বাচন, দক্ষিণাদান ৩৩৬ ; পুরাণাদি-শ্রবণের দক্ষিণা, অনুকল্প-ব্যবস্থা, প্রতি-গ্রহের যোগ্যতা, অপ্রতিগ্রাহ্য দ্রব্য ( তিলাদি ) ৩৩৭ ; তীর্থপর্য্যটন, তীর্থযাত্রার অধিকারী, তীর্থফল-লাভে অধিকারী, শয়নে দিক্-নির্ণয়, শ্মশ্রুকর্ম্ম, সন্ধ্যাকালে কর্ম্মবিরতি ৩৩৮ ; আচারপালনে দীর্ঘায়ু ৩৩৯।

**প্রায়শ্চিত্ত** ঃ শাস্ত্রবিহিতের অকরণ এবং নিষিদ্ধের আচরণে পাপ, প্রায়শ্চিত্তের অনুষ্ঠানে পাপমুক্তি, জন্মান্তরে বিশ্বাসই প্রায়শ্চিত্তের প্রবর্ত্তক ৩৩৯ ; পাপজনক অনুষ্ঠান, সময়বিশেষে পাপাভাব ( প্রতিপ্রসব ) ৩৪০ ;

চতুর্দ্দশবর্ষের ন্যূনবয়স্কের পাপ হয় না, অনুশোচনায় পাপক্ষয় ৩৪১ ; তপস্যাদি প্রায়শ্চিত্ত, নরপতির পক্ষে অশ্বমেধের পাপনাশকতা, অকৃতপ্রায়শ্চিত্তের নরকভোগ ৩৪২ ; নৈতিক হীনতার পাপত্ব, পরপীড়নই পাপের হেতু, বহুবিধ পাপ ও প্রায়শ্চিত্তের উল্লেখ ৩৪৩।

**শবদাহ ও অশৌচ** : শবদেহের আচ্ছাদন, শবদেহের সাজসজ্জা, চন্দনকাষ্ঠ প্রভৃতির দ্বারা দাহ ও সামগীতি, দাহপদ্ধতি ৩৪৪ ; সাগ্নিকের দাহবিধি, যুদ্ধক্ষেত্রে মৃতদের শবদাহ ৩৪৫ ; দাহান্তে স্নান, দাহান্তে উদকক্রিয়া, যতির দেহ অদাহ্য, অশৌচবিধি ৩৪৬ ; যুদ্ধে মৃত্যুতে জ্ঞাতিবর্গের সদ্যঃশৌচ ৩৪৭।

**শ্রাদ্ধ ও তর্পণ** : পিতৃঋণ-পরিশোধ, শ্রাদ্ধ ও তর্পণ ৩৪৭ ; তর্পণবিধি, ঋষিতর্পণ, নিত্যবিধি, বলীবর্দ্দপুচ্ছোদকে তর্পণ, অমাবস্যার প্রশস্ততা, তীর্থতর্পণ ৩৪৮ ; প্রেততর্পণ, শ্রাদ্ধের ফল, শ্রদ্ধার প্রাধান্য, দান শ্রাদ্ধের অঙ্গ ৩৪৯ ; নিমির সময়ের বহু পূর্ব্ব হইতে শ্রাদ্ধপ্রথা প্রচলিত, কুশোপরি পিণ্ডস্থাপনের ব্যবস্থা ৩৫০ ; পাণ্ডুর শ্রাদ্ধ, বিচিত্রবীর্য্যের শ্রাদ্ধ, দানে শ্রাদ্ধসিদ্ধি, মহাযুদ্ধে নিহত বীরগণের শ্রাদ্ধ ৩৫১ ; মহাপ্রস্থানের পূর্ব্বে যুধিষ্ঠিরকৃত শ্রাদ্ধ, বৃষ্ণিবংশে শ্রাদ্ধকৃত্য, মাতামহ ও মাতুল কর্ত্তৃক অভিমন্যুর শ্রাদ্ধ, মৃতভ্রমে জীবিতের শ্রাদ্ধ, আত্মশ্রাদ্ধ ৩৫২ ; ধৃতরাষ্ট্রাদির শ্রাদ্ধ, শ্রাদ্ধের প্রধান ফল, নিত্যশ্রাদ্ধ, প্রশস্ত কাল ৩৫৩ ; নৈমিত্তিক শ্রাদ্ধ, গুণবান্ অতিথির সমাগমে শ্রাদ্ধ, কাম্য শ্রাদ্ধ, কার্ত্তিকে গুড়ৌদন-দান, কার্ত্তিকী পূর্ণিমার প্রশস্ততা, গয়চ্ছায়া-যোগ ৩৫৪ ; হস্তীর ছায়ায় শ্রাদ্ধ, তিথিবিশেষে ফল, নক্ষত্রবিশেষে ফল ৩৫৫ ; মঘাত্রয়োদশী, গয়াশ্রাদ্ধ ( অক্ষয় বট ), প্রশস্ত দ্রব্য, অগ্নৌকরণ ৩৫৬ ; সাবিত্রীজপ, পিণ্ডত্রয়ের বিসর্জ্জনপ্রণালী, শ্রাদ্ধে সংযম, মৎস্য-মাংসাদিনিবেদন, বিভিন্ন প্রাণীর মাংসে তৃপ্তি ৩৫৭ ; বর্জ্জনীয় ব্রীহ্যাদি, বর্জ্জনীয় ব্যক্তি, অন্যবংশজ নারীর পকান্নাদি নিষিদ্ধ, অমেধ্য দ্রব্য বর্জ্জনীয়, ব্রাহ্মণবরণ ৩৫৮ ; ব্রাহ্মণপরীক্ষা, দেবকৃত্যে বর্জ্জনীয় ব্রাহ্মণ, দমাদিসম্পন্ন ব্রাহ্মণ শ্রাদ্ধে বরণীয়, পঙ্ক্তিপাবন ব্রাহ্মণ অতি প্রশস্ত ৩৫৯ ; মিত্র অথবা শত্রু বরণীয় নহে, সম্ভোজনী অতি নিন্দিত, দরিদ্র-ব্রাহ্মণের বরণ প্রশংসনীয়, শ্রাদ্ধাদিতে অনর্চ্চনীয় ব্রাহ্মণ ৩৬০ ; সর্ব্বত্র ব্রাহ্মণের ভোজনব্যবস্থা, সামর্থ্য-অনুসারে ব্যয়বিধান ৩৬১ ; শ্রাদ্ধে অধিকসংখ্যক ব্রাহ্মণের বরণ নিন্দিত, সংহিতা এবং পুরাণাদিরও এই অভিমত, প্রাচীন

## তৃতীয় খণ্ড

বিপজ্জনক, যথেচ্ছ ভোগ নিন্দনীয়, প্রজার আনন্দ রাজার ধর্ম্মনিষ্ঠার অনুমাপক, ধর্ম্মনিষ্ঠ নৃপতি সকলের শ্রদ্ধার পাত্র ৩৭৯ ; অপ্রমাদ, উদ্যোগ, শুচিতা প্রভৃতি গুণ ; ধর্ম্ম, অর্থ, মিত্র প্রভৃতির ভূরিতা কাম্য ; আর্য্যসেবিত কর্ম্মে রুচি, গুহ্য মন্ত্রণা ও সুবিবেচনা ৩৮০ ; আলস্যত্যাগ ( উষ্ট্রবৃত্তান্ত ), বিনয় ( সরিৎসাগর-সংবাদ ), সচিবের সহায়তাগ্রহণ, সন্ধিবিগ্রহাদি-পরিজ্ঞান, কর্ম্মচারি-নিয়োগে নিপুণতা ( শ্বর্ষিসংবাদ ) ৩৮১ ; অসংযমের দোষ ( গান্ধারীর উপদেশ ), আদর্শ গৃহীর সমস্ত সদ্‌গুণ রাজাতে থাকা চাই, সময়বিশেষে অবস্থার পরিবর্ত্তন ৩৮২ ; মন্ত্রগুপ্তি, স্বয়ং কার্য্যপরিদর্শনাদি, শীলের মাহাত্ম্য ( ইন্দ্রপ্রহ্লাদসংবাদ ), অভয়-প্রদত্ব ও প্রজাবাৎসল্য ৩৮৩ ; ধর্ম্মপথে অর্থব্যয়, যথাশাস্ত্র ধর্ম্ম, অর্থ ও কামের ভোগ; শত্রুমিত্রাদির কার্য্যপরিজ্ঞান, পরিণাম-চিন্তন, বিশ্বস্ত কর্ম্মচারীর নিয়োগ, রাজকুমারদের শিক্ষার ব্যবস্থা, পণ্ডিতসংগ্রহ, সামুদ্রিক দৈবজ্ঞ পণ্ডিতের নিয়োগ, দক্ষ কর্ম্মচারীর বেতনাদিবৃদ্ধি, রাজহিতার্থ বিপন্ন ব্যক্তিদের পরিবার-প্রতিপালন ৩৮৫ ; কোষাদির তত্ত্বাবধানে বিশ্বস্তের নিয়োগ, আয়-ব্যয়ের সামঞ্জস্যরক্ষা, মদ্য-দ্যূতাদিত্যাগ, শেষরাত্রিতে ধর্ম্মার্থচিন্তন, শিষ্ট ও দুষ্টের পরীক্ষা, শারীর ও মানস রোগের প্রতীকার, সুবিচার, পুরবাসী প্রজার চরিত্রে তীক্ষ্ণ দৃষ্টি, প্রধান পুরুষদের সহিত সদ্ভাব, অগ্নিহোত্র, দান ও সদ্ব্যবহার, শিল্পী ও বণিক্‌দের উন্নতিবিধান ৩৮৬ ; হস্তসূত্রাদি শিক্ষণীয় বিষয়, রাষ্ট্ররক্ষা ও বিপন্নকে দয়া, অতিনিদ্রাদি ষড়্‌দোষ-পরিত্যাগ, মধ্যপন্থা-অবলম্বন, বিরক্তের সন্তুষ্টিবিধান, আত্মামাত্যাদি সপ্তাত্মক রাজ্যের রক্ষণ, 'রাজা কালস্য কারণম্' ৩৮৭ ; প্রজাকৃত পাপ ও পুণ্যের ফলভোগ, প্রজার হৃত ধনের সন্ধান না পাইলে রাজকোষ হইতে অর্পণ, ব্রহ্মস্বরক্ষণ, লোভসংযম, অমাত্যাদির দোষপরিজ্ঞান, রাজকোষের কল্যাণকামী পুরুষের লক্ষণ, আত্মরক্ষা ৩৮৮ ; মূঢ় লুব্ধ নৃপতির শ্রীভ্রংশ, সময়পরিজ্ঞানের সুফল, অপ্রিয় পথ্যবচন শ্রবণের ফল, সশঙ্কভাব ও সুবিবেচনা, সহায়সংগ্রাহক ব্যবহার ৩৮৯ ; বিদ্যাবৃদ্ধের পরামর্শ শ্রবণ, দিন-কৃত্য, ছলনা পরিত্যাগ ও সাধু আচার, বলবৃদ্ধি, আত্মমর্য্যাদা-রক্ষণ, দস্যু, নিষ্কর্ম্মা ও অতিকৃপণের ধন হরণ করা উচিত ৩৯০ ; ভবিষ্যচ্চিন্তন ( শাকুলো-পাখ্যান ), সময়বিশেষে শত্রুদ্বারাও মিত্রকার্য্য সাধিত হয় ( মার্জ্জারমূষিক-সংবাদ), স্বার্থসাধন, কূটনীতি ৩৯১ ; জ্ঞাতিবিরোধের কুফল, কুমারী বা পরস্ত্রীতে আসক্ত হইতে নাই, অতিবৃষ্টি অনাবৃষ্টি প্রভৃতিও কু-শাসনের ফল ৩৯২ ; অধার্ম্মিক রাজার রাজ্যে দুর্গতি, নৃশংস পুরুষকে অবিশ্বাস, কৃতঘ্নের সহিত

সম্বন্ধা-বর্জ্জন, রাজার সামান্য ত্রুটিতেও প্রভূত ক্ষতি, রাজাও সমাজেরই একজন ৩৯৩; রাজার আদর্শ অতি উচ্চ, উত্তরাধিকারীর কারণাধীন অধিকারচ্যুতি, অর্দ্ধ সম্পত্তিতে ধৃতরাষ্ট্রের অধিকার, বিদুরের অধিকারসূচক কোন কথা নাই ৩৯৪; পুত্রের অভাবে কন্যার অধিকার ৩৯৫।

**রাজধর্ম্ম (খ)**ঃ একাকী রাজ্যপরিচালনা অসম্ভব, বিচক্ষণতার্জ্জন শিক্ষাসাপেক্ষ, রামায়ণ ও মনুসংহিতার অনুসরণ ৩৯৫; বীর ও শাস্ত্রবিদের সহায়তা প্রয়োজন, মন্ত্রীর গুণাদিপরীক্ষা, ব্রাহ্মণই প্রধানতঃ মন্ত্রিত্বে বরণীয়, সৎকুলোৎপন্ন সচিব নিয়োগের ফল, উৎকৃষ্ট মন্ত্রীর নিয়োগে রাজ্যের মঙ্গল ৩৯৬; অপণ্ডিত সুহৃৎকেও নিয়োগ করিতে নাই, বংশপরম্পরায় মন্ত্রণাপটু পুরুষের নিয়োগে সুফল, তেজস্বী বীরপুরুষ, শাস্ত্রজ্ঞ ও গুণসম্পন্ন ব্যক্তির নিয়োগ, শিষ্ট ও স্থিরমতি পুরুষের নিয়োগ ৩৯৭; নৃপতি ও সচিবের মধ্যে সৌহার্দ্দ্য, সহস্র মূর্খ অপেক্ষা একজন পণ্ডিতের ক্ষমতা বেশী, অমাত্যহীন রাজা অতি বিপন্ন, দুষ্ট সচিবের নিয়োগে নৃপতির বিনাশ, গুণবানের নিয়োগে শ্রীবৃদ্ধি, রহস্যবেত্তা ও সন্ধি-বিগ্রহবিৎ সচিব উত্তম, ন্যূনকল্পে তিনজন মন্ত্রীর নিয়োগ ৩৯৮; আটজনের বিধান, বিভিন্ন জাতির ছত্রিশজন মিত্র এবং একজন বিচক্ষণ সূতের গ্রহণ, সাঁইত্রিশজন মিত্রের মধ্যে আটজন মন্ত্রী, সহার্থাদি চতুর্ব্বিধ মিত্র ৩৯৯; সত্যনিষ্ঠের পঞ্চমপ্রকার মিত্রত্ব, ভজমান ও সহজের প্রাধান্য, গুণবান্ বহুদর্শী বয়স্ক ব্যক্তিই উপযুক্ত অমাত্য, প্রজ্ঞাদি পঞ্চবিধ বল, মন্ত্রণাপদ্ধতি, মন্ত্রগুপ্তির শুভফল ৪০০; প্রত্যেক অমাত্যের অভিমত বিভিন্ন সময়ে গ্রহণীয়, রাত্রিতে মন্ত্রণা নিষিদ্ধ, অরণ্যে বা তৃণশূন্য ভূমিতে বসিয়া মন্ত্রণা কর্ত্তব্য, মন্ত্রণাগৃহের সুসংবৃতত্ব, বামন, কুব্জ প্রভৃতি সর্ব্বথা বর্জ্জনীয় ৪০১; গিরিপৃষ্ঠ বা নির্জ্জন প্রাসাদে, নৌকায় বসিয়া পরিষ্কার স্থানে, মন্ত্রী ভিন্ন অপরের উপস্থিতি নিষিদ্ধ; পক্ষী, বানর, জড়, পঙ্গু প্রভৃতি বর্জ্জনীয়, অননুরক্ত মন্ত্রী বর্জ্জনীয় ৪০২; শত্রুপক্ষাবলম্বী বর্জ্জনীয়, নবীন মিত্রও বর্জ্জনীয়; রাজদণ্ডপ্রাপ্ত ব্যক্তির পুত্র বর্জ্জনীয়, অপরিণামদর্শীর মন্ত্রণা অগ্রাহ্য, স্বামী ও অমাত্যের মিলিত মন্ত্রণায় উন্নতি, মন্ত্রণার পরক্ষণেই কাজ আরম্ভ করিতে নাই ৪০৩; রাজপুরোহিত সকলের উপরে, মন্ত্রীদের প্রতি রাজার ব্যবহার, উপযুক্ত পুরুষকে শ্রেষ্ঠ কার্য্যে নিয়োগ, সম্মানের দ্বারা অমাত্যের চিত্তজয়, শুভানুধ্যায়ী অমাত্য পিতৃবৎ বিশ্বস্ত ৪০৪; অমাত্যের সম্মানে শ্রীবৃদ্ধি, সদৃশকর্ম্মে নিয়োগ, পাত্রমিত্রকে

অসন্তুষ্ট করিতে নাই, রাজার প্রতি মন্ত্রীর ব্যবহার, আনুগত্য, অপৃষ্ট হইলেও হিতবাক্য বলিতে হয় ৪০৫ ; অপ্রিয় হইলেও হিতকথা বলিতে হয়, হিতবক্তা অমাত্যই উত্তম, সভাসদ্, শূর, বিদ্বান্ ও উৎসাহী পুরুষ প্রশস্ত ৪০৬ ; লুব্ধ ও নৃশংস পুরুষ পরিত্যাজ্য, পণ্ডিতকে স্থান দেওয়া শ্রেয়স্কর, সামুদ্রিক পণ্ডিতের স্থান, রাজসভায় জ্ঞানিসমাগম ৪০৭ ; মিত্রপরিজ্ঞান ও মিত্রসংগ্রহ, সহানুভূতি-সম্পন্ন ব্যক্তিই মিত্র, ভাবী রাজাকে মিত্ররূপে গ্রহণ করিতে নাই, রাজার উপর নির্ভরশীল ব্যক্তি বিশ্বস্ত, অনিষ্টে হৃষ্ট ব্যক্তি পরম শত্রু ৪০৮ ; ব্যসনে ভীত পুরুষ আত্মতুল্য, পণ্ডিত শত্রুও ভাল, মূর্খ মিত্রও ভাল নহে, বিত্তাদি সহজ মিত্র এবং গৃহ-ক্ষেত্রাদি কৃত্রিম মিত্র, পরোক্ষে নিন্দাকীর্ত্তন ইত্যাদি শত্রুর কার্য্য ৪০৯ ; যিনি কদাচ অনিষ্ট চিন্তা করেন না তিনিই প্রকৃত মিত্র, শত্রুমিত্রনির্ণয়ে প্রত্যক্ষাদিপ্রমাণ, শত্রুতা ও মিত্রতা অহেতুক নহে, ভ্রাতা, ভার্য্যা প্রভৃতি অহেতুক মিত্র নহেন ৪১০ ; শত্রু ও মিত্রের উৎপত্তি কারণাধীন, মিত্রসংগ্রহে এবং পরিত্যাগে দীর্ঘকাল পরীক্ষা, মৈত্রীনাশক পুরুষ হতভাগ্য ৪১১ ; বিনষ্ট মৈত্রীকে পুনঃস্থাপন করা ভাল নহে, জ্ঞাতির প্রতি ব্যবহার, পুরোহিত, বিদ্বান্, মন্ত্রবিৎ ও বহুশ্রুত ব্রাহ্মণের নিয়োগ ; ব্রহ্মশক্তি ও ক্ষত্রশক্তির মিলনে শ্রীবৃদ্ধি ৪১২ ; পুরোহিতের পরামর্শে চলিলে উন্নতি নিশ্চিত, বৃহস্পতি ও বশিষ্ঠাদির পৌরোহিত্যের ফল ৪১৩ ; পাণ্ডব-কর্ত্তৃক ধৌম্যের বরণ, পাণ্ডব-হিতার্থে ধৌম্যের কার্য্য ৪১৪ ; সোমক-রাজার পুরোহিত, গুরুত্বপূর্ণ ব্যাপারে পুরোহিতের বিশ্বস্ততা, পুরোহিত স্বামিপ্রকৃতির অন্তর্গত, শান্তিক ও পৌষ্টিক কর্ম্মে ঋত্বিকের বরণ ৪১৫ ; বেদ ও মীমাংসাশাস্ত্রে সুপণ্ডিত ঋত্বিকের বরণ, ব্রাহ্মণের উপদেশ গ্রহণ, ব্রাহ্মণের উপদেশ না লইলে অবনতি, মূর্খ ব্রাহ্মণকে বরণ করিতে নাই ৪১৬ ; সেনাপতি-নিয়োগ, দ্বারপাল ও দুর্গাদিরক্ষক, গণিতপারদর্শী হিসাবরক্ষক, নিদানাদি অষ্টাঙ্গে অভিজ্ঞ চিকিৎসক, স্থপতি প্রভৃতি, দূতের নিয়োগ, শ্রীকৃষ্ণ ও পাঞ্চালরাজার পুরোহিতের দৌত্য, দূতের যোগ্যতা ৪১৭ ; বার্ত্তাবহ ও নিসৃষ্টার্থ, দূতের প্রতি ব্যবহার, অন্তঃপুররক্ষায় বৃদ্ধের নিয়োগ, বিশেষ কাজে বিচক্ষণ পুরুষের নিয়োগ ৪১৮ ; সর্ব্বত্র বুদ্ধিমান্ ও অনলস পুরুষের নিয়োগ, অধিকার-অনুসারে কার্য্যে নিয়োগ, অল্পজ্ঞের নিয়োগে শ্রীভ্রংশ ৪১৯ ; নৃপতি স্বয়ং নিয়োগ করিবেন, রাজাই বেতন স্থির করিবেন, বিরাটপুরীতে পাণ্ডবদের কর্ম্মপ্রার্থনা, যুধিষ্ঠিরকর্ত্তৃক কর্ম্মচারীর নিয়োগ, যথাকালে বেতন-দান ৪২০ ; অবাধ্য কর্ম্মচারীর অপসারণ, অনুগতের

**রাজধর্ম্ম ( গ )** ঃ মানুষের শত্রু পদে পদে ৪৩৯ ; পরিবারস্থ শত্রু, কেহই শত্রুহীন নহেন, শত্রু ও মিত্রের পরিচয় সহজ নহে ৪৪০ ; ক্ষুদ্র শত্রুও উপেক্ষণীয় নহে, শত্রুতার প্রতীকার, গুপ্তচর দ্বারা শত্রুচেষ্টিত-পরিজ্ঞান ৪৪১ ; সামাদির প্রয়োগপদ্ধতি, শত্রুর সহিতও প্রথমে সাম-ব্যবহার, অগত্যা দণ্ডপ্রয়োগ, ষড়্‌বর্গ-চিন্তা ৪৪২ ; বাহিরে সরল ব্যবহার, সামাদির ক্রমিক প্রয়োগ, শত্রুর ক্ষতিসাধন, অপরাধের স্থান-পরিত্যাগ, কৃতবৈরে অবিশ্বাস ৪৪৩ ; বৈরভাব কখনও সম্পূর্ণ লুপ্ত হয় না, বৈর উৎপত্তির পাঁচটি কারণ, প্রীতি বিনষ্ট হইলে পুনঃ প্রতিষ্ঠিত হয় না ৪৪৪ ; বংশানুক্রমে শত্রুতা, সন্ধি করিয়াও নিশ্চিন্ত হইতে নাই, কুটিল রাজধর্ম্ম, স্বয় দুর্ব্বল হইলে কপট বিনয়প্রদর্শন ৪৪৫ ; শত্রুকে নিরপেক্ষ করিতে নাই, কুশল জিজ্ঞাসা, স্বচ্ছিদ্র-গোপন, শত্রুর শেষ রাখিতে নাই, শত্রুর শত্রুর সহিত মিত্রতা বিধেয় ৪৪৬ ; কপট বেশভূষায় বিশ্বাস উৎপাদন, 'মধু তিষ্ঠতি জিহ্বাগ্রে,' সময়বিশেষে অন্ধাদির মত ব্যবহার, শত্রুবিনাশের কৌশল, গৃধ্রদৃষ্টি, বকধ্যান ইত্যাদি ৪৪৭ ; বীর, লুব্ধ প্রভৃতির প্রতি ব্যবহার, দূরে থাকিয়াও নিশ্চিন্ত হইতে নাই, বিষকন্যার পরীক্ষা, আশা দিয়া দীর্ঘকাল বঞ্চনা, সাম ও দান ৪৪৮ ; দানের দ্বারা প্রতিপক্ষের সন্তোষবিধান, সাম বা সন্ধি, বলবানের সহিত সন্ধি, হৃত সম্পত্তি কৌশলে উদ্ধারের চেষ্টা ৪৪৯ ; সন্ধির পর গোপনে শক্তিবর্দ্ধন, সন্ধিকাম প্রতিপক্ষের পুত্রকে স্বসমীপে রক্ষণ, সন্ধিকাম হইতে উৎকৃষ্ট ভূমি প্রভৃতি গ্রহণ, ভেদ-প্রয়োগ, শত্রুর ক্ষতিসাধন ৪৫০ ; বিফলতায় দণ্ডপ্রয়োগ, শত্রুর মূলোৎপাটন, স্থিরপ্রতিজ্ঞ পুরুষে ভেদনীতি বিফল ( কর্ণ ), বুদ্ধিহীন পুরুষে সফল ( শল্য ), বিপক্ষের গৃহবিবাদ প্রার্থনীয় ৪৫১ ; ভেদনীতির প্রয়োগ তীক্ষ্ণবুদ্ধিসাপেক্ষ, ভেদনীতি সম্বন্ধে উপাখ্যান, স্বপক্ষের ভেদে বিনাশ নিশ্চিত ৪৫২ ; বিগ্রহ, সময়ের প্রতীক্ষা, শত্রুর ছিদ্রান্বেষণ কর্ত্তব্য, দূরস্থ শত্রুর উদ্দেশ্যে অভিচারাদি ক্রিয়া ৪৫৩ ; স্বয়ং বলবত্তর না হইলে বিগ্রহ নিষিদ্ধ, বালক শত্রুকেও উপেক্ষা করিতে নাই, স্থান ও কালের অনুকূলতা আবশ্যক, দুর্ব্বলের বিগ্রহের ফল ( পবনশাল্মলিসংবাদ ), ভেদাদি প্রয়োগে শত্রুকে দুর্ব্বল করিয়া পরে বিগ্রহ, উৎসাহশক্তি প্রভৃতি পরীক্ষণীয় ৪৫৪ ; পূর্ব্বোপকারী শত্রু অবধ্য, বিজিত শত্রুকে ক্ষমা করা মহত্ত্ব, গুপ্তচর, চর হইতে খবর জানিয়া কাজ করা ৪৫৫ ; চর হইতে লোকচরিত্রপরিজ্ঞান, পুত্রাদির উদ্দেশ্যপরিজ্ঞান, গুপ্তভাবে চর প্রেরণের বিধি, গুপ্তচরের যোগ্যতা, ভিক্ষুকাদি-বেশে চরের সাজ ৪৫৬ ; উদ্যানাদিতে প্রেরণ, বিপক্ষপ্রেরিত গুপ্তচরকে ধরিবার

## চতুর্থ খণ্ড

**পশু ও বৃক্ষাদির চিকিৎসা :** দীর্ঘতমার গোধর্ম্ম-শিক্ষা ৫২৬ ; অশ্ব-চিকিৎসায় নকুলের পটুতা, নল ও শালিহোত্রের পটুতা, গো-চিকিৎসায় সহদেবের প্রবীণতা, সর্ব্বত্র প্রাণের স্পন্দন, বৃক্ষলতাদির শ্রবণ-স্পর্শনাদিশক্তি ৫২৭ ; বৃক্ষাদির জীবন ও পুষ্টি প্রভৃতি, বিষপ্রয়োগে বৃক্ষাদির মূর্চ্ছা ৫২৮ ; বৃক্ষাদিও পুত্রবৎ পরিপালনীয়, করঞ্জকবৃক্ষে দীপদান, সকল প্রাণীরই ভাষা আছে ৫২৯।

**গান্ধর্ব্ব :** গন্ধর্ব্বগণের আচার্য্যত্ব ৫২৯ ; দেবর্ষি নারদের অভিজ্ঞতা, অর্জ্জুন ও শ্রীকৃষ্ণ, কচ, মহিলাগণের গান্ধর্ব্ব-শিক্ষা, অপ্সরাগণ ৫৩০ ; উৎসবাদিতে সঙ্গীতের স্থান, নৃপতিদের নিদ্রাকালে ও নিদ্রাভঙ্গে বৈতালিক, যাগযজ্ঞে সঙ্গীত, রাজসভায় বিশেষ সমাদর ৫৩১ ; বাদ্যযন্ত্র, শতাঙ্গ তূর্য্য, মাঙ্গলিক কার্য্যে ও যুদ্ধভূমিতে শঙ্খধ্বনি, ছালিক্য-গান, ষড়্‌জাদি সপ্তস্বর, গান্ধর্ব্বে অত্যাসক্তি নিন্দনীয় ৫৩২।

**ব্যাকরণ ও নিরুক্তাদি :** ব্যাকরণ অবশ্য-পঠনীয়, বৈয়াকরণ-শব্দের অর্থ, শিক্ষাদি ষড়ঙ্গপাঠে শ্রেয়োলাভ ৫৩৩ ; আর্ষপ্রয়োগ, ষড়ঙ্গের কথা, যাস্কের নিরুক্ত, নির্ঘণ্টু, মূলকারণ শ্রীভগবান্ ৫৩৪ ; গালব-মুনির ক্রম ( কল্প ) ও শিক্ষাপ্রণয়ন ৫৩৫।

**জ্যোতিষ :** গণিত, ফলিত ও শাকুনবিদ্যা, সূর্য্য গতিশীল, সূর্য্যকিরণের পাপনাশকতা, চন্দ্র রসাত্মক, সকল প্রাণীর উপর চন্দ্রের প্রভাব ৫৩৫ ; মহা-প্রলয়ে সপ্তগ্রহকর্ত্তৃক চন্দ্রের বেষ্টন, গ্রহগণ নক্ষত্রমণ্ডলের ঊর্দ্ধে, পুণ্যাত্মা ব্যক্তিদের নক্ষত্রতাপ্রাপ্তি, অশ্বিন্যাদি নক্ষত্র, শ্বেতগ্রহ ( ধূমকেতু ? ), তিথি-নক্ষত্রের কথন অন্যায় ৫৩৬ ; নক্ষত্রের সাহায্যে দিক্‌নির্ণয়, ব্রাহ্ম দিন ও রাত্রি, চতুর্যুগ, অধিমাস-গণনা, মানুষের উপর গ্রহের আধিপত্য, জাতপত্রিকা ( যুধিষ্ঠিরাদির ) ৫৩৭ ; বিবাহাদিতে শুভ দিন, যাত্রায় দিনক্ষণের বিচার, মঘানক্ষত্রে যাত্রার কুফল, ভাগ্যগণনা ও সামুদ্রিকাদির নিন্দা, উৎপাত বা দুর্নিমিত্ত ৫৩৮ ; শুভ-নিমিত্ত, শাকুন-বিদ্যা অশুভসূচক বর্ণনার বাহুল্য, দুর্নিমিত্ত, দিনে শৃগালের চীৎকার প্রভৃতি, পশুপক্ষীদের দারুণ আচরণ ৫৩৯ ; গ্রহ-নক্ষত্রাদির পরিবেষের ঘোরত্ব, রুক্ষ বায়ু প্রভৃতি, অশ্বাদির উদ্দীপনারাহিত্য

## বিবাহ (ক)

ভারতীয় সমাজবন্ধনে বিবাহের স্থান সর্ব্বপ্রথম। এই কারণে 'বিবাহ' হইতেই আমাদের আলোচনা আরম্ভ করা হইল।

**অতি প্রাচীন কালে স্ত্রী-পুরুষের স্বৈরাচার**—বিবাহপ্রথা যে সমাজে অনাদি কাল হইতেই চলিয়া আসিতেছে তাহা নহে। নরনারীর যথেচ্ছ মিলনই সুপ্রাচীন প্রথা। নারী বহু পুরুষে এবং পুরুষ বহু নারীতে আকৃষ্ট হইলেও সামাজিক হিসাবে কোন দোষ হইত না। এইপ্রকার স্বৈরাচারকেই সেই যুগে ধর্ম্ম বলিয়া গ্রহণ করা হইত। শ্রুতিতেও দেখা যায়, বামদেব্যব্রতে সমাগমার্থিনী নারীর মনোবাসনা পূর্ণ করা ধর্ম্মকৃত্যের মধ্যে গণ্য।

**স্বৈরাচারই প্রাকৃতিক**—পশুপক্ষীরা চিরদিন এইপ্রকার ব্যবহারেই অভ্যস্ত। তাহাদের মধ্যে প্রাচীন প্রথার কিছুমাত্র পরিবর্ত্তন হয় নাই।

**মহাভারতের সময়েও উত্তরকুরুতে এই আচার**—উত্তরকুরুতে এই স্বৈরাচার প্রথা বহুদিন পর্য্যন্ত বর্ত্তমান ছিল। পাণ্ডুর উক্তি হইতে জানা যায়, তাঁহার রাজত্বকালেও উত্তরকুরুতে বিবাহপ্রথা প্রচলিত হয় নাই। এইপ্রকার আচরণকে স্ত্রীলোকের প্রতি বিশেষ অনুগ্রহ বলিয়া বর্ণনা করা হইয়াছে।[১]

**শ্বেতকেতুকর্ত্তৃক বিবাহমর্য্যাদা স্থাপন**—কালক্রমে সমাজে বিবাহ-ব্যবস্থা স্থাপিত হইল। উদ্দালকনামক ঋষির পুত্র শ্বেতকেতু প্রথম বিবাহ-প্রথার নিয়ম করিলেন। বর্ণিত হইয়াছে যে, একদা শ্বেতকেতু পিতামাতার নিকটে বসিয়া আছেন, এমন সময় এক ব্রাহ্মণ সহসা তথায় উপস্থিত হইয়া তাঁহার মাতার হস্তধারণপূর্ব্বক বলিলেন, 'চল, আমরা যাই'। শ্বেতকেতু অজ্ঞাতকুলশীল ব্রাহ্মণের অশিষ্টতায় অত্যন্ত ক্রুদ্ধ হইলে উদ্দালক বলিলেন, 'বৎস, ক্রুদ্ধ হইও না, স্ত্রীলোকগণও গাভীর মত অনাবৃতা এবং স্বৈরচারিণী'।

---

১ অনাবৃতাঃ কিল পুরা স্ত্রিয় আসন্ বরাননে। ইত্যাদি। আদি ১২২।৪-৮

দ্রষ্টব্য নীলকণ্ঠ।

অনাবৃতাঃ স্ত্রিয়ঃ সর্ব্বা নরাশ্চ বরবর্ণিনি।
স্বভাব এষ লোকানাং বিকারোঽন্য ইতি স্মৃতঃ। বন ৩০৬।১৫

উত্তরেষু চ রম্ভোরু কুরুষদ্যাপি পূজ্যতে।
স্ত্রীণামনুগ্রহকরঃ স হি ধর্ম্মঃ সনাতনঃ॥ আদি ১২২।৭

ঋষিপুত্র পিতার বাক্যে ক্ষান্ত হইলেন না। তিনি অধিকতর ক্রুদ্ধ হইয়া বলিলেন, "আমি এই নিয়ম করিতেছি, অদ্যাবধি মনুষ্যসমাজে স্ত্রী-পুরুষ কেহই যৌনব্যাপারে স্বৈরাচারকে প্রশ্রয় দিতে পারিবেন না। আমার নিয়ম লঙ্ঘন করিলে ভ্রূণহত্যার পাপে লিপ্ত হইবেন। আর যে নারী পুত্রোৎপাদনের নিমিত্ত পতির আদেশ পাইয়াও অপর পুরুষের সহিত মিলিত না হইয়া আদেশ লঙ্ঘন করিবে, তাহাকেও ঐ পাপ স্পর্শ করিবে"।[২]

**দীর্ঘতমাকর্ত্তৃক নারীদের একপতিত্ব-বিধান**—দীর্ঘতমা নামে জনৈক ঋষি জন্মান্ধ ছিলেন। তিনি প্রদ্বেষীনাম্নী কোনও সুন্দরী ব্রাহ্মণকুমারীর পাণিগ্রহণ করেন। তিনি কামধেনুর পুত্র হইতে গোধর্ম্ম অধ্যয়ন করিয়া তাহার ( প্রকাশ্য মৈথুন ) আচরণে প্রবৃত্ত হইলেন। তাঁহার অশিষ্ট আচরণে ক্রুদ্ধ হইয়া আশ্রমস্থ মুনিগণ সর্ব্বতোভাবে তাঁহার সংস্রব ত্যাগ করেন। প্রদ্বেষীও তাঁহাকে পূর্ব্বের ন্যায় শ্রদ্ধা করিতেন না। অন্ধ দুর্বিনীত পতি তাঁহার উপরই নির্ভর করিয়া চলিতেন। তিনি পতিকে জবাব দিলেন, "আমি আর তোমার ভরণপোষণ করিতে পারিব না"। পত্নীর কঠোর বাক্য শ্রবণে ক্রুদ্ধ হইয়া দীর্ঘতমা বলিলেন, "আমি অদ্যাবধি এই নিয়ম করিয়া দিলাম, কোন নারী কখনও একাধিক পতি গ্রহণ করিতে পারিবেন না। স্বামীর জীবদ্দশায় বা মৃত্যুর পর যে নারী অপর পুরুষকে গ্রহণ করিবেন, তিনি লোকসমাজে নিন্দিতা হইবেন। পতিহীনা নারীগণ কোনও সমৃদ্ধি ভোগ করিতে পারিবেন না।"[৩]

**দীর্ঘতমার অনুশাসনের ব্যতিক্রম**—দীর্ঘতমাকৃত নিয়ম মহাভারতের সমসাময়িক সমাজব্যবস্থায় খুব আদৃত হয় নাই। পরে এই বিষয় আলোচিত হইবে।

**ঋতুকাল ভিন্ন স্বচ্ছন্দ বিহার**—ঋতুকাল ভিন্ন অন্য কালে নারীগণ ইচ্ছামত বিহার করিতে পারিতেন, কেবল ঋতুকালে পতিকে অতিক্রম করিতেন না, এই নিয়ম এক সময়ে সমাজে ছিল।[৩(ক)]

**বিবাহের সংস্কারত্ব ও পবিত্রতা**—বিবাহ স্ত্রী ও পুরুষের সংস্কারবিশেষ।

---

২ মর্য্যাদেয়ং কৃতা তেন ধর্ম্ম্যা বৈ শ্বেতকেতুনা। ইত্যাদি। আদি ১২২।১০-২০

৩ জাত্যন্ধো বেদবিৎ প্রাজ্ঞঃ পত্নীং লেভে স বিদ্যয়া। ইত্যাদি। আদি ১০৪।২৩-৩৭

৩ (ক) ঋতাবৃতৌ রাজপুত্রি স্ত্রিয়া ভর্ত্তা পতিব্রতে। ইত্যাদি। আদি ১২২।২৫, ২৬

ইহা অতি পবিত্র বন্ধন। মহাভারতের 'আশ্রমধর্ম্ম' এবং 'পতিব্রতাধর্ম্মে'র আলোচনায় এই বিষয়ে বিস্তৃতভাবে বলা হইবে। গার্হস্থ্যধর্ম্মের সমস্ত সুখ-শান্তি ও কর্ত্তব্যনিষ্ঠা ঐ পবিত্র বন্ধনের উপরই নির্ভর করে।

**বিবাহের প্রধান উদ্দেশ্য পুত্রোৎপাদন**—বিবাহের প্রধান উদ্দেশ্য পিতৃঋণ পরিশোধ করা। সন্তান উৎপাদনের দ্বারা ঐ ঋণ পরিশোধ হয়। পিতৃগণের অবিচ্ছিন্ন সন্ততিধারাকে রক্ষা করিলেই তাঁহারা প্রীত হন। ('চতুরাশ্রম' প্রবন্ধ দ্রষ্টব্য।)

**গৃহস্থের অবশ্য বিবাহকর্ত্তব্যতা**—ব্রহ্মচর্য্যের পর যিনি গৃহস্থ সাজিতে চান, পত্নী গ্রহণ করা তাঁহার পক্ষে অপরিহার্য্য। জরৎকারুর সহিত তাঁহার পিতৃগণের যে কথোপকথন হয়, তাহাতে স্পষ্টতঃ উল্লিখিত হইয়াছে যে, গৃহীর পক্ষে দারগ্রহণ অবশ্যকর্তব্য। অন্যথা পিতৃগণ নিরয়গামী হন।[৪]

**পুত্রলাভের শ্লাঘ্যতা**—জগতে পার্থিব লাভসমূহের মধ্যে পুত্রলাভই সর্ব্বাপেক্ষা শ্লাঘনীয়। ধর্ম্মপত্নীতে পুত্রোৎপাদনে বংশের অবিচ্ছিন্ন সন্ততিধারা রক্ষিত হয়।[৫]

**একমাত্র পুত্রের বিবাহের অপরিহার্য্যতা**—যে ব্যক্তি তাহার পিতার একমাত্র পুত্র, তাহার পক্ষে নৈষ্ঠিক ব্রহ্মচর্য্য নিষিদ্ধ। পুত্রোৎপাদনের নিমিত্ত তাহাকে পত্নীগ্রহণ করিতেই হইবে। জরৎকারু-তৎপিতৃসংবাদে পুনঃপুনঃ এই কথাটি বলা হইয়াছে।[৬]

**দ্বাপরযুগ হইতে স্ত্রীপুংমিলনে প্রজাসৃষ্টি**— কথিত হইয়াছে যে, সত্যযুগে মানুষের মৃত্যু স্বেচ্ছাধীন ছিল, যমের ভয় মোটেই ছিল না। তৎকালে সঙ্কল্প হইতেই প্রজার উৎপত্তি হইত। ত্রেতাযুগেও মৈথুনধর্ম্মের প্রচলন হয় নাই, কামিনীস্পর্শেই প্রজাসৃষ্টি হইত। দ্বাপরযুগে স্ত্রীপুরুষের

---

৪ আদি ১৩ শ অ।
রতিপুত্রফলা নারী। সভা ৫।১১২, উ ৩৮।৬৭
উৎপাদ্য পুত্রাননৃণাংশ্চ কৃত্বা। উ ৩৭।৩৯

৫ বিবাহাংশ্চৈব কুর্ব্বীত পুত্রানুৎপাদয়েত চ।
পুত্রলাভো হি কৌরব্য সর্ব্বলাভাদ্ বিশিষ্যতে॥ অনু ৬৮।৩৪
কুলবংশপ্রতিষ্ঠাং হি পিতরঃ পুত্রমব্রুবন্। আদি ৭৪।৯৮
বৃথা জন্ম হ্যপুত্রস্য। বন ১৯৯।৪

৬ আদি ১৩ শ অ। আদি ৪৫ শ ও ৪৬ শ অ।

সংযোগ প্রথম আরম্ভ হয়। (এইসকল উক্তি বিচারসহ কি না, সুধীগণের বিবেচ্য।) সুতরাং পুত্রোৎপাদনের নিমিত্ত দারগ্রহণের প্রচলনও তখন হইতে সমাজে স্থান পাইয়াছে।[৭]

সম্ভবতঃ অতি প্রাচীনকালে সমাজে ব্যাপকভাবে বিবাহপ্রথা প্রচলিত হয় নাই, এই কারণেই যুগভেদে ব্যবহারবৈষম্যের উল্লেখ।

**সাধারণের পক্ষে বিবাহ না করা খুব শুভ আদর্শ নহে—** শতকরা নিরান্নব্বই জন স্ত্রীপুরুষ তৎকালে বিবাহবন্ধনে আবদ্ধ হইতেন। যে-সব স্ত্রীলোক বা পুরুষ নৈষ্ঠিক ব্রহ্মচর্য্য অবলম্বন করিতেন, তাঁহাদের কথা স্বতন্ত্র, তাঁহাদের প্রতি সাধারণসমাজের শ্রদ্ধা ছিল অপরিসীম। দৃষ্টান্তস্বরূপ দেবব্রত ভীষ্ম ও তপস্বিনী সুলভার নাম গ্রহণ করা যাইতে পারে।

**পরদারে আসক্তি অতিশয় নিন্দিত—** পরন্তু যাহারা বিবাহের দায়িত্ব গ্রহণ না করিয়া যথেচ্ছ চলাফেরা করিতেন, তাহারা সমাজে অতিশয় ঘৃণ্য বলিয়া বিবেচিত হইতেন। পরস্ত্রীতে আসক্তি ঐহিক ও পারত্রিক যাবতীয় অকল্যাণের হেতু। সুতরাং যাহারা গার্হস্থ্যাশ্রমে প্রবেশ করিতেন, তাহাদিগকে বিবাহ করিতেই হইত। বিবাহের বন্ধন অতিশয় পবিত্র। ভার্য্যাকে বলা হইত সহধর্ম্মিণী।

**ভার্য্যাই ত্রিবর্গের মূল—** ভার্য্যাই মানবের ত্রিবর্গ লাভের প্রধান সাধন— ইত্যাদি অসংখ্য বাক্য বিবাহের অনুকূলে বর্ণিত হইয়াছে। ধর্ম্ম-চারিণী ভার্য্যার সহিত মিলিতভাবে সংসারযাত্রা নির্ব্বাহ করিলে ধর্ম্ম, অর্থ ও কাম (ত্রিবর্গ) একসঙ্গে মিলিত হয়। গার্হস্থ্যধর্ম্মে ত্রিবর্গের মধ্যে পরস্পর কোন বিরোধ নাই। একমাত্র পতিব্রতা ভার্য্যার সহায়তায় পুরুষ ধর্ম্ম, অর্থ ও কাম-রূপ ত্রিবর্গ ভোগ করিতে পারেন।[৮]

---

৭ যাবদ্ যাবদভুচ্ছ্রদ্ধা দেহং ধারয়িতুং নৃণাম্।
তাবত্তাবদজীবংস্তে নাসীদ্ যমকৃতং ভয়ম্॥ ইত্যাদি। শা ২০৭।৩৭-৪০

৮ পরদারেষু যে সক্তা অকৃত্বা দারসংগ্রহম্।
নিরাশাঃ পিতরস্তেষাং শ্রাদ্ধকালে ভবন্তি হি॥ ইত্যাদি। অনু ১২৯।১০২
অর্দ্ধং ভার্য্যা মনুষ্যস্য ভার্য্যা শ্রেষ্ঠতমঃ সখা। ইত্যাদি। আদি ৭৪।৪১-৪৮
যদা ধর্ম্মশ্চ ভার্য্যা চ পরস্পরবশানুগৌ।
তদা ধর্ম্মার্থকামানাং ত্রয়াণামপি সঙ্গমঃ॥ বন ৩১২।১০২

**ধর্ম্মপত্নীর স্থান বহু উচ্চে**— সমাজের শুচিতা এবং অন্যান্য নানা-প্রকার উন্নতির প্রধান হেতু যে বিবাহপ্রথা, তাহা তৎকালে মনীষিগণ বিশেষভাবেই চিন্তা করিয়াছিলেন। ধর্ম্মপত্নীকে তাঁহারা যে গৌরব দিয়াছেন, তাহা প্রাচীন সমাজসভ্যতার এক উজ্জ্বল চিত্র সন্দেহ নাই। বিবাহসংস্কারের দ্বারা গৃহস্থজীবনকে মধুময় করিবার আদর্শ বহুস্থানে নানাভাবে প্রদর্শিত হইয়াছে।

**নারীর উজ্জ্বল ছবি**— নারীর কন্যাত্ব, সহধর্ম্মিণীত্ব ও মাতৃত্বের মধ্যে অসাধারণ স্নেহ প্রেম ও ভক্তির যে-সব চমৎকার নিদর্শন পাওয়া যায়, সেইগুলি সত্যই তাৎকালিক সমাজের এক উজ্জ্বল পবিত্র চিত্র আমাদের সম্মুখে উপস্থিত করে।

**গার্হস্থ্যের দায়িত্ব**— পতিপত্নীর প্রণয়ের মধ্যেও নিখিল বিশ্বের কল্যাণের দায়িত্ব নিহিত ছিল। গার্হস্থ্যাশ্রমের দায়িত্ব যে কত বেশী, তাহা প্রবন্ধান্তরে ( চতুরাশ্রম ) আলোচিত হইবে। শুধু ইন্দ্রিয়-পরিতৃপ্তির উদ্দেশ্যে বিবাহের কর্ত্তব্যতা স্থিরীকৃত হয় নাই। পরিপূর্ণ মানবজীবন যাপনই ছিল তাহার উদ্দেশ্য। ( এই বিষয়ে 'নারী' প্রবন্ধ দ্রষ্টব্য ) ভার্য্যার ও গার্হস্থ্যের প্রশংসামুখর অধ্যায়গুলি পাঠ করিলে তদানীন্তন সমাজের চিন্তার আদর্শ বেশ বুঝিতে পারা যায়।

**পতি ও পত্নীবাচক কয়েকটি শব্দের অর্থ**— পতিবাচক ও পত্নী-বাচক কয়েকটি শব্দের ব্যুৎপত্তিগত অর্থও প্রদর্শিত হইয়াছে। স্বামী ভার্য্যার ভরণপোষণ ও প্রতিপালন করেন বলিয়া ভর্ত্তা ও পতিশব্দে তাঁহাকে নির্দ্দেশ করা হয়।[৯] পত্নীকে পুত্র প্রদান করেন বলিয়া স্বামীকে বলা হয় 'বরদ'।[১০] পত্নী পুরুষের অবশ্য ভরণীয়া, এই নিমিত্ত তাহাকে 'ভার্য্যা' বলা হয়।[১১] পতি ( শুক্ররূপে ) স্বয়ং ভার্য্যার গর্ভে প্রবেশ করিয়া পুত্র-রূপে জন্মপরিগ্রহ করেন, এই নিমিত্ত পত্নীকে 'জায়া' বলা হয়।[১২]

---

৯ ভার্য্যায়া ভরণাদ্ ভর্ত্তা পালনাচ্চ পতিঃ স্মৃতঃ। আদি ১০৪।৩০।শা ২৬৫।৩৭।অশ্ব৯০।৫২

১০ পুত্র প্রদানাদ্বরদঃ। অশ্ব ৯০।৫৩। ১১ ভর্ত্তব্যত্বেন ভার্য্যাঞ্চ। শা ২৬৫।৫২

১২ ভার্য্যাং পতিঃ সংপ্রবিশ্য স যস্মাজ্জায়তে পুনঃ।
জায়ায়াস্তদ্ধি জায়াত্বং পৌরাণাঃ কবয়ো বিদুঃ॥ আদি ৭৪।৩৭
আত্মা হি জায়তে তস্যাং তস্মাজ্জায়া ভবত্যুত। বন ১২।৭০। বি ২১।৪১

পত্নী সকল সময়েই আদরের পাত্রী, এইজন্য তাহাকে 'দারা' বলা হয়।[১৩] পতির ব্যসনে দুঃখিত হন বলিয়া পত্নীকে 'বাসিতা' বলা হয়।[১৪]

**মাতৃবাচক কয়েকটি শব্দের নিরুক্তি**— জঠরে ধারণ করেন বলিয়া মাতাকে 'ধাত্রী', জন্মের হেতু বলিয়া 'জননী', সন্তানের অঙ্গের পুষ্টি সম্পাদন করেন বলিয়া 'অম্বা', বীর পুত্র প্রসব করেন বলিয়া 'বীরসূ', শিশুর শুশ্রূষা করেন বলিয়া 'শুশ্রূ' নামে অভিহিত করা হয়।[১৫]

**বিবাহের বয়স নিরূপণ**— বর ও কন্যার বয়স সম্বন্ধে মহাভারতকার অতি সংক্ষেপে দুই-একটি কথা বলিয়াছেন। ত্রিশ বৎসরের বর দশবৎসর-বয়স্কা এবং একুশ বৎসরের বর সপ্তবর্ষা নগ্নিকার পাণিগ্রহণ করিবেন। আচার্য্য গৌতম সমাবর্ত্তনকালে প্রৌঢ় অন্তেবাসী উতঙ্ককে বলিয়াছিলেন, "যদি তুমি আজ ষোড়শবর্ষীয় যুবক হইতে, তাহা হইলে আমার কন্যাটিকে তোমার হাতে সমর্পণ করিতাম।" এই উক্তিতে দেখা যায়, পুরুষের ষোড়শ বর্ষও বিবাহের কাল।[১৬]

**নগ্নিকাবিবাহ একটিও নাই**— অজাতরজস্কা অনাগতযৌবনা কুমারীর বিবাহ দেওয়াই শাস্ত্রীয় অভিপ্রায়। কিন্তু সমাজে সেই আদর্শ অতি অল্পই অনুসৃত হইয়াছে। বিবাহের সব চিত্রই যুবকযুবতীর বিবাহ। বালিকা-বিবাহ একটিও দেখিতে পাই না।

**মহাভারতের মহিলাগণ যৌবনে বিবাহিত**— মহাভারতে যে-সব প্রাচীন ইতিহাসের উল্লেখ করা হইয়াছে, তাহাতে দেখিতে পাই, দময়ন্তী, সাবিত্রী, শকুন্তলা, দেবযানী, শর্ম্মিষ্ঠা প্রভৃতি কেহই বিবাহের সময় অনাগতযৌবনা বালিকা ছিলেন না। একমাত্র সীতা বালিকা ছিলেন বটে, কিন্তু তাঁহার পিতা যে ভীষণ পণ করিয়াছিলেন, তাহাতে হয়ত দীর্ঘকাল অবিবাহিত থাকাও অসম্ভব ছিল না। সুতরাং শিশু-বালিকার বিবাহের দৃশ্য মহাভারতে উদ্ধৃত প্রাচীন ইতিহাসেও নাই বলিতে পারি।

---

১৩ দারা ইত্যুচ্যতে লোকে। ইত্যাদি। অনু ৪৭।৩০ (দ্রষ্টব্য নীলকণ্ঠ)

১৪ ব্যসনিত্বাচ্চ বাসিতাম্। শা ২৬৫।৫২

১৫ কুক্ষিসন্ধারণাদ্ধাত্রী জননাজ্জননী স্মৃতা। ইত্যাদি। শা ২৬৫।৩১,৩২

১৬ ত্রিংশদ্বর্ষো দশবর্ষাং ভার্য্যাং বিন্দেত নগ্নিকাম্।
একবিংশতিবর্ষো বা সপ্তবর্ষামবাপ্নুয়াৎ॥ অনু ৪৪।১৪
যুবা ষোড়শবর্ষো হি যদদ্য ভবিতা ভবান্। ইত্যাদি। অশ্ব ৫৬।২২

মহাভারতের পাত্রীদের মধ্যে সত্যবতী, অম্বিকা, অম্বালিকা, গান্ধারী, কুন্তী, মাদ্রী, দ্রৌপদী, সুভদ্রা, চিত্রাঙ্গদা, উলূপী প্রমুখ মহিলাগণ প্রত্যেকেই পূর্ণযৌবনে পরিণীতা হইয়াছিলেন। তৎকালে যে-সকল যুবতী স্বয়ংবরা হইতেন, তাঁহাদের তো কথাই নাই, পিতামাতাপ্রমুখ অভিভাবকগণও প্রায়ই বাল্যজীবন অতিক্রম হওয়ার পর কন্যার বিবাহ দিতেন। কুন্তী তো বিবাহের পূর্ব্বে পিতৃগৃহেই সন্তান ( কর্ণ ) প্রসব করিয়াছিলেন। ঋষি কুণির্গর্গের কন্যা বিবাহবিষয়ে পিতার আজ্ঞা উল্লঙ্ঘন করিয়াছিলেন, এরূপ উদাহরণও মহাভারতে পাওয়া যায়।[১৭] নিতান্ত বালিকার পক্ষে এতখানি সাহস করা সম্ভবপর নয়।

**বয়স্কা কন্যা ঘরে থাকিলে পিতামাতার দুশ্চিন্তা**— যদিও যুবতী-বিবাহের প্রচলনই বেশী ছিল, তথাপি ঘরে অবিবাহিতা বয়স্কা কন্যা থাকিলে সেই যুগেও প্রতিবেশীরা কন্যার পিতাকে মধ্যে মধ্যে সচেতন করিয়া দিতেন। সাবিত্রীর পিতা অশ্বপতিকে নারদঋষি জিজ্ঞাসা করিয়াছিলেন, "কন্যা ত যুবতী হইল, বিবাহ দাও না কেন ?" অশ্বপতিও সাবিত্রীকে বর স্থির করিতে উপদেশ দিয়া বলিয়াছিলেন, "যে পিতা যথাকালে কন্যার বিবাহ না দেন, তিনি সমাজে নিন্দনীয়।"[১৮]

**প্রতিবেশীদের অকারণ জিজ্ঞাসা**— কন্যার বয়স কিছু বেশী হইলে পিতা একটু চিন্তিত হইয়া পড়িতেন, বিশেষতঃ প্রতিবেশীদের অযাচিত দৃষ্টি আকর্ষণে।[১৯]

**পিতৃগৃহে ঋতুমতী কন্যার তিন বৎসর পরে বরনিরূপণে স্বতন্ত্রতা**— পিতৃগৃহে ঋতুমতী হইলে কন্যা তিন বৎসর পর্য্যন্ত অপেক্ষা করিবে, পিতা উপযুক্ত বর সংগ্রহ করেন কি না। তিন বৎসরের পর পিতার মতামতের অপেক্ষা না করিয়া নিজেই পতি স্থির করিবে। মহাভারতের এই বিধান।[২০]

---

১৭ শল্য ৫২।৬-৮

১৮ কিমর্থং যুবতীং ভর্ত্রে ন চৈনাং সংপ্রযচ্ছসি। বন ২৯৩।৪
অপ্রদাতা পিতা বাচ্যঃ। বন ২৯২।৩৫

১৯ বৈদর্ভীন্তু তথাযুক্তাং যুবতীং প্রেক্ষ্য বৈ পিতা।
মনসা চিন্তয়ামাস কস্মৈ দদ্যামিমাং সুতাম্ ॥ বন ৯৬।৩০

২০ ত্রীণি বর্ষাণ্যুদীক্ষেত কন্যা ঋতুমতী সতী।
চতুর্থে ত্বথ সম্প্রাপ্তে স্বয়ং ভর্ত্তারমর্জ্জয়েৎ ॥ অনু ৪৪।১৬

**আটপ্রকার বিবাহ**— আটপ্রকারের বিবাহের বিধান দেখিতে পাওয়া যায়। যথা—ব্রাহ্ম, দৈব, আর্ষ, প্রাজাপত্য, আসুর, গান্ধর্ব্ব, রাক্ষস এবং পৈশাচ। স্বায়ম্ভুব মনু এই আটপ্রকার বিবাহের ব্যবস্থা করিয়াছেন।[২১]

**ব্রাহ্ম**— বরের বিদ্যা বুদ্ধি বংশ প্রভৃতির সবিশেষ খবর জানিয়া সদ্‌বংশজ সচ্চরিত্র বরকে আহ্বানপূর্ব্বক কন্যাকর্ত্তা যদি কন্যা সম্প্রদান করেন, তবে সেই বিবাহের নাম 'ব্রাহ্ম'।[২২]

**দৈব**— যজ্ঞে বৃত ঋত্বিক্‌কে যদি কন্যা দান করা হয়, তবে সেই বিবাহের নাম 'দৈব'।[২৩] (রাজা লোমপাদ দৈববিধানে ঋষ্যশৃঙ্গের সহিত শান্তার বিবাহ দিয়াছিলেন।)

**আর্ষ**— কন্যার শুল্কস্বরূপ বরের নিকট হইতে দুইটি গো-গ্রহণপূর্ব্বক কন্যা-দান করাকে 'আর্ষ' বিবাহ বলে।[২৪]

**প্রাজাপত্য**— বরকে ধনরত্ন দ্বারা সন্তুষ্ট করিয়া পরে যদি তাহাকে কন্যা-দান করা হয়, তবে সেই বিবাহকে 'প্রাজাপত্য'নামে অভিহিত করা যায়।[২৫]

**আসুর**— কন্যাদাতাকে প্রভূত ধন দিয়া অথবা কন্যার পরিবারবর্গকে নানা প্রকারে প্রলোভিত করিয়া যদি কন্যা গ্রহণ করা হয়, তবে সেই বিবাহের নাম 'আসুর'।[২৬]

**গান্ধর্ব্ব**— বর ও কন্যার পরস্পরের মধ্যে প্রণয়পূর্ব্বক যে বিবাহ সম্পাদিত হয়, তাহার নাম 'গান্ধর্ব্ব'। অন্যত্র বর্ণিত হইয়াছে যে, কামী পুরুষ যদি সকামা কুমারীর সহিত নির্জ্জনে মিলিত হন, তবে সেই মিলনই 'গান্ধর্ব্ব' বিবাহ।[২৭]

---

২১ অষ্টাবেব সমাসেন বিবাহা ধর্ম্মতঃ স্মৃতাঃ। ইত্যাদি। আদি ৭৩।৮,৯।১০২।১২-১৬

২২ শীলবৃত্তে সমাজ্ঞায় বিদ্যাং যোনিং চ কর্ম্ম চ। ইত্যাদি। অনু ৪৪।৩,৪

২৩ ঋত্বিজে বিততে কর্ম্মণি দদ্যাদলঙ্কৃত্য স দৈবঃ। অনু ৪৪।৪ (নীলকণ্ঠ)

২৪ আর্ষে গোমিথুনং শুল্কম্। অনু ৪৫।২০
গোমিথুনং দত্ত্বোপযচ্ছেত স আর্ষঃ। অনু ৪৪।৪ (নীলকণ্ঠ)

২৫ যো দদ্যাদনুকূলতঃ। অনু ৪৪।৪ (নীলকণ্ঠ)

২৬ ধনেন বহুধা ক্রীত্বা সম্প্রলোভ্য চ বান্ধবান্। ইত্যাদি। অনু ৪৪।৭

২৭ অভিপ্রেতা চ যা যস্য তস্মৈ দেয়া যুধিষ্ঠির।
গান্ধর্ব্বমিতি তং ধর্ম্মং প্রাহুর্ব্বেদবিদো জনাঃ॥ অনু ৪৪।৬
সা ত্বং মম সকামস্য সকামা বরবর্ণিনি
গান্ধর্ব্বেণ বিবাহেন ভার্য্যা ভবিতুমর্হসি॥ আদি ৭৩।১৪,২৭

**রাক্ষস**— কন্যাকর্ত্তা কন্যাপ্রদানে অসম্মত হইলেও উদ্ধত পরিণেতা যদি কন্যাপক্ষীয়গণের প্রতি অমানুষিক অত্যাচার করিয়া রোরুদ্যমানা কন্যাকে বলপূর্ব্বক গ্রহণ করেন, তাহা হইলে সেই বিবাহকে বলা হয় 'রাক্ষস' বিবাহ'।[২৮]

**পৈশাচ**— সুপ্ত অথবা প্রমত্ত কন্যাতে বলাৎকারপূর্ব্বক রমণ করার নাম 'পৈশাচ' বিবাহ।[২৯]

**বিবাহের ধর্ম্মাধর্ম্মত্ব**— বর্ণিত বিবাহগুলির মধ্যে ব্রাহ্ম, দৈব ও প্রাজাপত্য এই তিনটি ধর্ম্মসঙ্গত। আর্ষ ও আসুর বিবাহে কন্যাকর্ত্তা ধন গ্রহণ করেন বলিয়া ঐ উভয় বিবাহ উৎকৃষ্ট ধর্ম্মসম্মত নহে। বিশেষতঃ আসুর বিবাহ অত্যন্ত নিন্দনীয়। গান্ধর্ব্ব এবং রাক্ষস বিবাহ তেমন প্রশস্ত না হইলেও ক্ষত্রিয়ের পক্ষে অধর্ম্মজনক নহে। পৈশাচ বিবাহ সর্ব্বথা পরিত্যাজ্য।[৩০]

**জাতিবিশেষে বিবাহের প্রকারভেদ**— অন্যত্র উক্ত হইয়াছে যে, ব্রাহ্ম, দৈব, আর্ষ এবং প্রাজাপত্য বিবাহ ব্রাহ্মণদের পক্ষে প্রশস্ত। ক্ষত্রিয়ের পক্ষে ঐ চারিটি এবং গান্ধর্ব্ব ও রাক্ষস বিবাহ প্রশস্ত। বৈশ্য ও শূদ্রের পক্ষে 'আসুর' বিবাহও নিন্দনীয় নহে। পৈশাচ বিবাহকে শাস্ত্র সমর্থন করেন না। রাক্ষস বিবাহও অন্য কোন প্রশস্ত বিধানের সহিত মিশ্রিত হইলেই নিন্দিত হয় না।[৩১]

**মিশ্রিত বিবাহবিধি**— উল্লিখিত আটটি বিধানের যে-কোনও একটি অবিমিশ্ররূপে সব সময় সমাজে চলিত না। কখনও কখনও দেখিতে পাই, একই বিবাহে দুইটি বিধানই যেন মিশ্রিত হইয়াছে। দময়ন্তীর স্বয়ংবরে ব্রাহ্ম- এবং গান্ধর্ব্ব মিশ্রিত, রুক্মিণীর বিবাহ রাক্ষস ও গান্ধর্ব্বমিশ্রিত, সুভদ্রার বিবাহে রাক্ষস ও প্রাজাপত্য বিধান মিলিত হইয়াছে।[৩২]

**গান্ধর্ব্ব ও রাক্ষস লোকচক্ষে খুব ভাল মনে হইত না**— গান্ধর্ব্ব ও রাক্ষস বিবাহ ক্ষত্রিয়দের মধ্যে বেশ প্রচলিত থাকিলেও লোকচক্ষুতে তাহা যেন

---

২৮ হত্বা ছিত্ত্বা চ শীর্ষাণি রুদতাং রুদতীং গৃহাৎ।
প্রসহ্য হরণং তাত রাক্ষসো বিধিরুচ্যতে॥ অনু ৪৪।৮

২৯ অনু ৪৪।৮ ( নীলকণ্ঠ )। আদি ৭৩।৯ ( নীলকণ্ঠ )

৩০ পঞ্চানান্তু ত্রয়ো ধর্ম্ম্যা দ্বাবধর্ম্ম্যৌ যুধিষ্ঠির।
পৈশাচশ্চাসুরশ্চৈব ন কর্ত্তব্যৌ কথঞ্চন॥ অনু ৪৪।৯। আদি ৭৩।১১

৩১ প্রশস্তাংশ্চতুরঃ পূর্ব্বান্ ব্রাহ্মণস্যোপধারয়। ইত্যাদি। আদি ৭৩।১০-১৩
প্রসহ্য হরণঞ্চাপি ক্ষত্রিয়াণাং প্রশস্যতে। আদি ২০৯।২২, ১০২।১৬

৩২ অনু ৪৪।১০ ( নীলকণ্ঠ )

